# বাংলার বীর



"শ্রীমন্ত", "কালকেতু", "চাঁদ সদাগর", "খোকার পড়া",
"মেবার কাহিনী" প্রভৃতি গ্রন্থ প্রণেতা

শ্রীচন্দ্রকান্ত দত্ত সরস্বতী বিদ্যাভূষণ
প্রণীত

"ভারতবর্ষ"-সম্পাদক রায় বাহাদুর শ্রীযুক্ত জলধর সেন লিখিত
ভূমিকা সম্বলিত

গোল্ডকুইন এণ্ড কোং
কলেজ ষ্ট্রীট মার্কেট, কলিকাতা।

# উৎসর্গ

পরমারাধ্য

শ্রীযুক্ত জগদ্বন্ধু দত্ত

পিতৃদেব মহাশয়ের

শ্রীচরণে

এই

"বাংলার বীর"

সশ্রদ্ধ হৃদয়ে

উৎসর্গীকৃত

# প্রাগুক্তি

আমাদের দেশে একটা প্রবাদ আছে, 'চিলে কাণ লইয়া গেল' শুনিয়া কাণে হাত দিয়া না দেখিয়াই কোন্ বর্ব্বর চিলের পিছনে দৌড়াইয়াছিল। প্রবাদটি রহস্যমূলক হইলেও তাহার মর্ম্মকথা অনেক স্থলে প্রকৃত হইয়া থাকে। দৃষ্টান্ত-স্বরূপ বলা যায়, বিলাতী পণ্ডিতেরা বলেন, বাঙ্গালী ভীরু, কাপুরুষ, আমরাও কাণে হাত দিয়া না দেখিয়াই সিদ্ধান্ত করিলাম,—হাঁ, বাঙ্গালী ভীরু ও কাপুরুষ। একবার একটু অনুসন্ধান করিয়াও দেখিলাম না, আশে পাশে চাহিয়াও দেখিলাম না, কথাটা সত্য কি না।

মনস্তত্ত্ববিদেরা বলেন, কোন ব্যক্তিকে সকলে মিলিয়া যদি ক্রমাগত 'পাগল' বলিতে থাকে তাহা হইলে অবশেষে সে পাগলই হইয়া যায়। বিদেশীদিগের মুখে আমরা ভীরু, কাপুরুষ শুনিতে শুনিতে আমাদের অনেকেই ভীরু ও কাপুরুষ হইয়া গিয়াছে, এ কথা অস্বীকার করা যায় না।

কিন্তু, বাঙ্গালী কি সত্যই ভীরু ও কাপুরুষ? কিছু দিন পূর্ব্বে অনেকের মনে এ ধারণা জন্মিবার কারণ এই যে, আমাদের দেশের প্রকৃত ইতিহাস অনেকেরই অজ্ঞাত ছিল। এখন আর সে দিন নাই;—এখন বাঙ্গালী ঘরের খবর লইতে শিখিয়াছে। তাহার প্রমাণ এই 'বাংলার বীর' বইখানি।

আরও অনেক বাঙ্গালী ঐতিহাসিক এখন দেশের কথা, বাঙ্গালীর বীরত্বের কাহিনী কীর্ত্তন করিতেছেন। বাঙ্গালী যে যুদ্ধে প্রাণ দিত, যুদ্ধ জয় করিত, সে কথা এখন দিবালোকের ন্যায় স্পষ্ট। এই সেদিনও ইউরোপের মহাসমরে বাঙ্গালীর বীরত্ব সপ্রমাণ হইয়াছে।

বাংলার এই সকল বীরের কাহিনী ঘরে ঘরে পঠিত হওয়া কর্ত্তব্য। যাঁহারা এই কাহিনী কীর্ত্তন করিতে অগ্রসর হইয়াছেন, তাঁহাদের নিকট আমরা কৃতজ্ঞ। এই 'বাংলার বীর' পুস্তকখানি যিনি লিখিয়াছেন, তাঁহার নিকট কৃতজ্ঞতা স্বীকার করিবার জন্য এই সামান্য দুইটি কথা লিপিবদ্ধ করিলাম; বইখানির পরিচয়-ভূমিকা লেখা আমার উদ্দেশ্য নহে; সে পরিচয় পাঠক গ্রহণ করিবেন। আমি এইমাত্র বলিতে পারি, 'বাংলার বীর' দিন-পঞ্জিকার মত সকলের গৃহে থাকা বাঞ্ছনীয়।

মহালয়া, ১৩'৪। শ্রীজলধর সেন

# নিবেদন

বাঙ্গালীর গৌরবোজ্জ্বল অতীত আজ বিস্মৃতির গর্ভে নিমজ্জিত। বাঙ্গালী যে অতীত বিস্মৃত হইয়াছে, এ দোষ তাহারই, কারণ 'বাঙ্গালী একটা ইতিহাস-বিমুখ জাতি'। যে জাতি স্বীয় অতীতের গৌরব-দীপ্ত ইতিহাস বিস্মৃত হইয়া পর-প্রদত্ত বিবরণের উপর নির্ভর করিতে শিক্ষা করে, তাহার অদূর ভবিষ্যৎ অন্ধকারাচ্ছন্ন। অতীতই বর্ত্তমানের নির্ম্মাতা, অতীতই মানুষকে পূর্ব্ব কথা স্মরণ করাইয়া দিয়া তাহার বর্ত্তমান পরিপুষ্টি সাধনের সহায় হয়, বর্ত্তমান আবার তাহা ভবিষ্যতের জন্য তাহার ভাণ্ডারে পুঞ্জীভূত করিয়া রাখিয়া দেয়। এই রূপে যুগে যুগে একটা জাতির শক্তিমান জাতীয় জীবন সুগঠিত হইয়া উঠে। বাঙ্গালীর নিজের লিখিত কোনও ইতিহাসের সন্ধান আজও পাওয়া যায় নাই, তাই আমাদিগকে বিদেশীয় লেখকদিগের দয়ার উপর সম্পূর্ণ নির্ভর করিয়া থাকিতে হইয়াছে, তাহারা আমাদিগকে যাহা শিখাইয়াছে, আমরা তাহাই শিখিয়াছি। তাহারা আমাদিগকে শিক্ষা দিয়াছে,—আমরা রণবিমুখ, চিরগৃহবাসী, ভীরু, দুর্ব্বল, আত্মরক্ষায় অসমর্থ অলস বাঙ্গালী, আমাদের পূর্ব্ব-গৌরব কিছুই নাই, আমরা রণক্ষেত্রের নাম শুনিলেই মূর্চ্ছিত হইয়া পড়ি, বিদেশ-যাত্রার নাম শুনিলেই আমাদের কোমল হৃদয় আসন্ন বিরহাশঙ্কায় কম্পিত ও ব্যথিত হইয়া উঠে, চক্ষুর সম্মুখে শোণিতপাত দর্শন করিলে আমাদের বুকের রক্ত শুষ্ক হইয়া যায়। বাধ্য ছাত্রের মত আমরা এই সব তত্ত্বকথা বেশ কণ্ঠস্থ করিয়াছি, কেবল কণ্ঠস্থ নহে, একেবারে অস্থিমজ্জাগত করিয়া ফেলিয়াছি। আর হতভাগ্য আমরা, এই সব তথ্যে এতদূর আস্থাবান যে, যদি কেহ আমাদিগের নিকট আমাদের প্রকৃত সত্য উদ্‌ঘাটিত করিতে চেষ্টা করে, তবে আমরা তাহাকে মধ্যম নারায়ণ তৈলের অথবা বহরমপুরে (বর্ত্তমানে রাঁচিতে) অবস্থানের ব্যবস্থা দিতে তৎপর হইয়া

উঠি। সুদীর্ঘকালের পরাধীনতায় বাঙ্গালী আমরা এত অপদার্থে পরিণত হইয়াছি।

কিছু দিন হইতে দেশের বাতাস একটু ফিরিতে আরম্ভ করিয়াছে। বাঙ্গালী পরের মুখে ঝাল খাওয়ার স্পৃহা অনেকটা বর্জ্জন করিতে শিক্ষা করিতেছে। কৃতবিদ্য ঐতিহাসিকগণ বহু গবেষণা ও পরিশ্রম দ্বারা আমাদের গৌরবদীপ্ত অতীতের কিছু কিছু সন্ধান আমাদিগকে দিতে সমর্থ হইয়াছেন। যাহা সামান্য কিছু আবিষ্কৃত হইয়াছে, তাহা হইতেই বুঝিতে পারিতেছি যে, বাঙ্গালী কত কালের, কত অতীত যুগ হইতে তাহার যুদ্ধ-বিদ্যা, নৌ-নিপুণতা, বাণিজ্য, উপনিবেশস্থাপন, রাজ্য-পরিচালন, শিল্পকর্ম্ম, জ্ঞান ও ধর্ম্মালোচনা এবং জগতে জ্ঞানধর্ম্ম-প্রচার প্রভৃতি কার্য্যদ্বারা জগতের নিকট একটা বিরাট জাতীয়ত্বের পরিচয় দিয়া আসিয়াছে। পাশ্চাত্যের অধিকাংশই যখন অজ্ঞতার ঘোরান্ধকারে সমাচ্ছন্ন, অধিকাংশ অধিবাসী যখন বৃক্ষ-কোটর ও ভূগর্ভবাসী এবং নগ্ন, সেই স্মরণাতীত যুগেও বাঙ্গালী জগতের নিকট শ্রদ্ধাস্পদ ও গৌরবান্বিত। সামান্য দিন বাঙ্গালী এ গৌরব ভোগ করে নাই। তারপর যখন বাঙ্গালী পরাধীনতার শৃঙ্খলে আবদ্ধ হইয়া পড়িল, তখন একে একে ধীরে ধীরে এই বিরাট জাতি বিস্মৃতির অতল তলে ডুবিতে লাগিল। বৈদেশিক কোনও কোনও ঐতিহাসিক বাঙ্গালী চরিত্রকে অতি হেয় ও ঘৃণ্যভাবে চিত্রিত করিয়া লোকের সম্মুখে ধরিতে লাগিল। আমরাও তাহাই পাঠ করিয়া আত্মবিস্মৃত জাতিতে পরিণত হইতে লাগিলাম।

আজ বাঙ্গালী সেই অতীত যুগের বাঙ্গালী নাই, সে নানা কারণে রুগ্ন, দুর্ব্বল ও স্বাস্থ্যহীন; ভীরুতাও যে না আসিয়াছে তাহা নহে। কিন্তু বাঙ্গালী ত চির দিনই এমন ছিল না। খ্রীষ্ট-জন্মের বহু শতাব্দী পূর্ব্বের কথা, যখন বাঙ্গালীর সমুদ্র-পোত বঙ্গ-সাগরের বীচি-বিক্ষোভ উপেক্ষা করিয়া যাভা, সুমাত্রা, সিংহল, মালাক্কা প্রভৃতি দ্বীপে গমনাগমন করিত।

সেই সময় কোনও ইউরোপীয় জাতি এই সমস্ত স্থানের অস্তিত্ব পর্য্যন্ত অবগত ছিল না। যে আরব জাতির সভ্যতা অতি প্রাচীন বলিয়া জানা যায়, তাহারাও মহম্মদের জন্মের পূর্ব্ব পর্য্যন্ত ঐ সমুদায় দেশের সংবাদ সম্বন্ধে সম্পূর্ণ অজ্ঞ ছিল।* আমাদের চাঁদ সদাগর, ধনপতি সদাগর, শ্রীমন্ত সদাগরের "সপ্তডিঙ্গা" "মধুকর" সাজাইয়া সমুদ্রের পথে বাণিজ্য-যাত্রা-কাহিনী বঙ্গের আবাল-বৃদ্ধ-বনিতার নিকট চির পরিচিত। সে সমুদায় কাহিনী যে সম্পূর্ণ কবি-কপোল-কল্পিত তাহা নহে। বাঙ্গালীর বাণিজ্য-জাহাজ তখন চীন, রোম, গ্রীস, মিসর প্রভৃতি দুরদূরান্তরে গমনাগমন করিত।§ খ্রীষ্ট জন্মের প্রায় ৬০০ বৎসর পূর্ব্বে বাঙ্গালী রাজপুত্র বিজয়সিংহ কর্ত্তৃক সিংহল-বিজয় এবং তথায় রাজ্যস্থাপন-কাহিনী আমরা বাল্যকাল হইতে শুনিয়া আসিতেছি। ৪১১ খ্রীঃ অব্দে চীন-পরিব্রাজক ফা-ই-হিয়ান্ বঙ্গের প্রধান বাণিজ্য-কেন্দ্র তাম্রলিপ্ত (আধুনিক তমলুক) হইতে বাঙ্গালীর অর্ণবপোতে আরোহণ করিয়া স্বদেশে প্রত্যাগমন করিয়াছিলেন। এদেশে মুসলমান আগমনের সঙ্গে সঙ্গে যখন ক্রমশঃ তাহাদের ধর্ম্মও এদেশে প্রচারিত হইতে আরম্ভ করিল, সেই ধর্ম্ম-সংঘর্ষের যুগে হিন্দুধর্ম্মকে ম্লেচ্ছস্পর্শ হইতে রক্ষা করিবার জন্য কঠোর নিয়ম সকল প্রবর্ত্তিত হইয়া সমুদ্র-যাত্রা ক্রমে ক্রমে নিষিদ্ধ হইয়া গেল,

* Long before Hippalus ventured upon the voyage from the mouth of the Red Sea, directly cross Barygaza and Musiris, did Indian vessels cross the Bay of Bengal to Ceylon, to Burma, to Malacca, and to Sumatra. No Greek nor Roman ship visited those places. No Arab settlers were found there prior to the birth of Mohamed. The earth in these quarters was unknown to them"—*Mookerjee's Magazine, 1873. p. 270.*

§ *History of Indian Shipping*—By Sj. Radhakumud Mukerjee.

এবং তাহার ফলেই বহির্ব্বাণিজ্যের অবসান হইল।† এইত গেল বাঙ্গালীর নৌ-যাত্রার কথা। সেই সুদূর অতীত যুগের বাঙ্গালী যে ভারতের বহির্ভাগে সমুদ্র-বক্ষের দ্বীপসমূহ জয় করিয়া তথায় উপনিবেশ স্থাপন করিয়াছিল, তাহার যথেষ্ট প্রমাণ আবিষ্কৃত হইয়াছে। § বাঙ্গালী বৌদ্ধ সন্ন্যাসিগণ ধর্ম্মপ্রচারকল্পে পাতালপুরী আমেরিকা পর্য্যন্ত গমন করিয়া তথায় উপনিবেশ স্থাপন করিয়াছিলেন; প্রত্নতাত্ত্বিক অনুসন্ধান-ফলে ক্রমে ক্রমে সে সমুদায়ের নিদর্শন স্বরূপ তাঁহাদের প্রতিষ্ঠিত মঠ, বৌদ্ধ-মূর্ত্তি প্রভৃতি আবিষ্কৃত হইতেছে। বৌদ্ধধর্ম্ম প্রচার-সূত্রে বাঙ্গালী বৌদ্ধ পরিব্রাজকগণ শ্যাম, ব্রহ্ম, তিব্বত, চীন, জাপান, মঙ্গোলিয়া প্রভৃতি দেশসমূহে গমন করিয়া তাঁহাদের অনন্যসাধারণ প্রতিভাবলে সেই সমুদায় দেশবাসীকে বৌদ্ধধর্ম্মে দীক্ষিত করিয়া তথায় বাঙ্গালী উপনিবেশ স্থাপন করিয়াছিলেন। সপ্তম শতাব্দীর শেষভাগে বাঙ্গালী শান্তা রক্ষিত এবং পদ্মসম্ভব তিব্বতে বৌদ্ধধর্ম্ম প্রচার করেন। বিক্রমপুর বজ্রযোগিনী গ্রামনিবাসী কল্যাণশ্রীর পুত্র বৌদ্ধ পণ্ডিতকুলাগ্রগণ্য চন্দ্রগর্ভ যিনি পরে দীপঙ্কর শ্রীজ্ঞান অতীশ নামে তিব্বতে ভগবান বুদ্ধদেবের তুল্য সম্মানে সম্পূজিত হইতেন, তিনি দশম শতাব্দীতে তিব্বতে গমন করেন। নবম শতাব্দীতেও বহু বাঙ্গালী বৌদ্ধ পণ্ডিতের তিব্বতগমন-সংবাদ জানিতে পারা যায়।*

† "Religious prejudices combined with the changes of nature to make the Bengalees unenterprising upon the ocean."—*Orissa* By Sir W. W. Hunter, page 315.

§ "The Hindu Settlement of Sumatra was almost entirely from the coast of India, and Bengal, Orissa and Musalipatam had a large share in colonising both Java and Cambodia."—*Bombay Gazetteer*, Vol. I, Part I, page 493.

* "তিব্বতভ্রমণ"—৺ রায় শরচ্চন্দ্র দাস বাহাদুর সি-আই-ই।

রামায়ণ এবং মহাভারতের যুগে বাঙ্গালীর সামরিক শক্তির পরিচয় পাওয়া যায়। কিন্তু সে যুগের বাঙ্গালীর সহিত এ যুগের বাঙ্গালীর কোনও সম্বন্ধ আছে কিনা, সে বিষয়ে নানা সন্দেহ আছে। সুতরাং অত দূরের কথা পরিত্যাগ করিয়া যদি আমরা ঐতিহাসিক যুগের বাঙ্গালীর সামরিক শক্তির অনুসন্ধান করি, তবে দেখিতে পাইব, একদিন বাঙ্গালী সামরিক শক্তিতে জগতের কোনও জাতি অপেক্ষা হীন ছিল না। বাঙ্গালীর সামরিক শক্তির খ্যাতি তখন এতদূর বিস্তৃত হইয়া পড়িয়াছিল যে, যখন জগজ্জয়ী গ্রীকবীর আলেক্‌জাণ্ডার পাঞ্জাব জয় করিয়া বঙ্গদেশাভিমুখে অভিযানের সঙ্কল্প জ্ঞাপন করিলেন, তখন তাঁহার সৈন্যগণ গঙ্গারিডেই-দিগের * বীরত্বকাহিনী অবগত হইয়া তাহাদের বিরুদ্ধে অগ্রসর হইতে সাহস করে নাই।¶ গ্রীকগণ বাঙ্গালীদিগকে প্রাসী (Prasii) নামেও অভিহিত করিত, টলেমি লিখিত বিবরণ হইতে এই প্রাসী (বাঙ্গালী) জাতির সমরনিপুণতার পরিচয় পাওয়া যায়।†

* গ্রীকগণ বাঙ্গালীদিগকে গৌড়দেশীয় বলিয়া Gangaridae (গঙ্গারিডেই) বলিত।

¶ "When the soldiers who had found a rich and ample booty returned to the camp, he (Alexander) gathered them all together, and in a well-weighed speech addressed the assembly on the subject of the expedition against the Gangaridae ; but when the Macedonians would by no means assent to his proposal, he renounced his contemplated enterprise."—*Ancient India*, By J. W. Mc Crindle, M. A., page 283.

† "* * * They (Prasiis) must have been a powerful people, to judge from the military force which Pliny reports them to have maintained and their territory could scarcely have been restricted to the marshy jungles at the mouth of the river now known as the *Sundarbans*, but must have comprised a considerable portion of the Province of Bengal."—*Ancient India as described by Ptolemy*, translated by J. W. Mc Crindle, M. A., page 175.

খ্রীষ্টজন্মের প্রায় অর্দ্ধশতাব্দী পূর্ব্বে রোম-সম্রাট্ অগষ্টসের সহিত এণ্টনির যে যুদ্ধ হয় তাহাতে গঙ্গারিডেইগণ অগষ্টসের পক্ষাবলম্বন করিয়া যে অত্যদ্ভুত রণনিপুণতার পরিচয় প্রদান করিয়াছিল, মহাকবি ভার্জ্জিল তাঁহার জর্জ্জিকস্ (Georgics III.) নামক কাব্যে তাহা বিশেষ গৌরব এবং আনন্দের সহিত লিপিবদ্ধ করিয়াছেন। তিনি লিখিয়াছেন যে, তিনি স্বীয় জন্মস্থান মণ্টুয়া নগরীতে মর্ম্মর প্রস্তরে একটী প্রাসাদ নির্ম্মাণ করাইয়া তাহার সম্মুখভাগে স্বর্ণ ও হস্তিদন্তে গঙ্গারিডেইগণের সমর-চিত্র সম্রাটের রাজ-চিহ্ন সহ অঙ্কিত করিবেন।

ইহার বহু কাল পরে বঙ্গের পাল ও সেন রাজগণের প্রতাপে ভারতের অধিকাংশ স্থানই কম্পিত হইত। ভারতের সমগ্র উত্তর ও দক্ষিণাংশ তাঁহাদের সাম্রাজ্যভুক্ত হয়। এই সময় পূর্ব্ববঙ্গবাসীরা বিহার জয় করিয়াছিলেন বলিয়া ডাক্তার রাজেন্দ্রলাল মিত্র উল্লেখ করিয়াছেন। উড়িষ্যার গঙ্গাবংশীয় রাজারা সুদীর্ঘ তিনশত বৎসর কাল প্রবল পরাক্রমশালী পাঠান দিগকে দমিত রাখিয়াছিলেন। এই গঙ্গাবংশীয়েরা বাঙ্গালী, তাঁহাদের পূর্ব্ব পুরুষ বঙ্গদেশ হইতে উড়িষ্যায় গমন করেন। হণ্টর সাহেবের বিবরণ হইতে জানা যায়, বিষ্ণুপুরের বাঙ্গালী ভূপতিগণ বহুকাল মুসলমানদিগের সহিত সংগ্রাম করিয়া তাঁহাদের স্বাধীনতা রক্ষা করিয়াছিলেন।

বখ্তিয়ার খিলিজির পুত্র মহম্মদ সপ্তদশজন অশ্বারোহী লইয়া নবদ্বীপ অধিকার এবং রাজা লক্ষ্মণ সেনের বিনা-যুদ্ধে নৌকাযোগে পলায়ন-কাহিনী এতদিন বাঙ্গালীর জাতিয়ত্বের একটা দারুণ লজ্জাময় কলঙ্ক ঘোষণা করিত। কিন্তু আধুনিক ঐতিহাসিকগণের গবেষণার ফলে প্রমাণিত হইয়াছে যে, সে

কথা সম্পূর্ণ মিথ্যা ;* মুসলমান ঐতিহাসিকগণ এই কলঙ্ক-মসীলিপ্ত মিথ্যা-কাহিনী প্রচার করিয়াছিল। ইহার বহুকাল পরেও, এমন কি মোগল যুগেও, বাংলার বহু স্থান স্বাধীন হিন্দু নরপতিগণের দ্বারা শাসিত হইত। বহু বর্ষ সংগ্রাম করিয়াও পাঠানেরা সমগ্র বঙ্গদেশ জয় করিতে পারে নাই। † এই সব পুরাবৃত্ত আলোচনা করিলেই দেখা যায় বাঙ্গালী একটা নগণ্য জাতি ছিল না।

মোগল-যুগেও বাংলার বীর্য্যবহ্নি নির্ব্বাপিত হয় নাই। দ্বাদশাদিত্য তুল্য বাংলার দ্বাদশ ভৌমিকের প্রতাপে দিল্লীর মোগলসিংহাসন পর্য্যন্ত কম্পিত হইয়াছিল। তখনও বাংলার রণপোত ছিল, বাঙ্গালী যোদ্ধার রণনিনাদে তখনও সমুদ্রবারি প্রকম্পিত হইত। আমার এই গ্রন্থে তাহারই অলোচনা করা হইয়াছে। অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগেও বাঙ্গালীর সমর-নিপুণতার কিঞ্চিৎ পরিচয় পাওয়া যায়।§ এই সময় হইতেই বাঙ্গালী জাতির উপর ভগবানের অভিসম্পাত আসিয়া পতিত হয় এবং বাঙ্গালী ক্রমশঃ সুখ-সৌভাগ্য হইতে বঞ্চিত হইতে থাকে, কিন্তু তখনও বাঙ্গালী একেবারে রিক্ত হয় নাই। তৎকালীন প্রসিদ্ধ ঐতিহাসিক

* "সপ্তদশ অশ্বারোহী লইয়া মহম্মদ বখ্‌তিয়ার খিলিজি নবদ্বীপ জয় করিয়াছিলেন, ইহা ঐতিহাসিক সত্যরূপে প্রতিষ্ঠিত করিতে হইলে নূতন প্রমাণের আবিষ্কার আবশ্যক"। —বাংলার ইতিহাস (২য় ভাগ), পৃঃ ৩-৪, শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায়।

"নবদ্বীপ লুণ্ঠন করিয়া বখ্‌তিয়ার স্বেচ্ছায় অথবা বাধ্য হইয়া প্রত্যাবর্ত্তন করিয়াছিলেন ; তখন নবদ্বীপ বখ্‌তিয়ারের অধিকার ভুক্ত হয় নাই।"—ঐ, ৯ পৃঃ।

† "বখ্‌তিয়ার কর্ত্তৃক লক্ষ্মণাবতী অধিকৃত হইলে প্রায় সপাদ শত বর্ষকাল সেন-বংশীয় রাজগণ পূর্ব্ববঙ্গে রাজ্যাধিকার ভোগ করিয়াছিলেন।"—ঐ, ১২ পৃঃ।

§ "The native Bengalees are generally stigmatised as pusillanimous and cowardly, but it should not be forgotten that, at an early period of our military history in India, they almost entirely formed several of our battalions, and distinguished themselves as brave and active soldiers."—William's *Bengal Native Infantry*.

অৰ্ম্ম সাহেব লিখিয়াছেন, "অন্যান্য দেশ অপেক্ষা বঙ্গদেশের বাণিজ্যই সর্ব্বত্র বিস্তৃত ছিল।" এই যুগের বাঙ্গালী বীর মোহনলালের জীবন কথা ও বীরত্ব কাহিনী এই পুস্তকে সন্নিবেশিত করা হইয়াছে।

এই সময় হইতেই বৈদেশিক ঐতিহাসিকগণের লেখনীস্পর্শে বাঙ্গালী-চরিত্র নানা কলঙ্ক-কালিমায় চিত্রিত হইতে আরম্ভ করে। ইহাই পরবর্ত্তী ঐতিহাসিকগণের ইতিহাস রচনার উপকরণ হইয়াছিল, সেই সকল ইতিহাস পাঠ করিয়াই বাঙ্গালী আত্মবিস্মৃত হইয়া পড়িয়াছিল। সৌভাগ্যের বিষয়, তাহাদের সেই আত্মবিস্মৃতি আবার ধীরে ধীরে অপগত হইয়া আত্মবোধ সঞ্চারিত হইতেছে। ঊনবিংশ শতাব্দীর প্রারম্ভেও বাঙ্গালী পুরুষোচিত বলিষ্ঠ দেহ, স্বাস্থ্যপূর্ণ কমনীয় কান্তি, বীরজনোচিত সবলোন্নত বপু হইতে বঞ্চিত হয় নাই। ভারত-শাসন-কর্ত্তা লর্ড মিণ্টো সেই বাঙ্গালী-দিগকে দেখিয়া যথেষ্ট প্রশংসা করিয়াছিলেন। * কিন্তু এই বিংশ শতাব্দীর প্রারম্ভেই সেই বাঙ্গালীর কি চরম দুর্গতি! বাঙ্গালীর সে দিন অতীতের গর্ভে চির সমাধি লাভ করিয়াছে। আজ বাঙ্গালী ম্যালেরিয়া-গ্রস্ত, রুগ্ন, দুর্ব্বল, অপমান-বিক্ষতদেহ কেরাণীর জাতিতে পর্য্যবসিত।

স্মরণাতীত যুগ হইতে বাংলার যথেষ্ট গৌরব ছিল, বাঙ্গালীর বীরত্বও অন্যান্য জাতি অপেক্ষা ন্যূন ছিল না। একটা জাতির যাহা থাকা আবশ্যক,—যাহা থাকিলে একটা জাতি জাতি (Nation) বলিয়া গর্ব্বভরে জগতের সমক্ষে বক্ষ স্ফীত করিয়া দণ্ডায়মান হইতে পারে, বাঙ্গালীর সে

* "I never saw so handsome a race. They are much superior to the Madras people, whose form I admired also. Those were slender. These are tall, muscular, athletic figures, perfectly shaped and with the finest possible cast of countenance and features. The features are of the most classical European models, with great variety at the same time."—Lord Minto's letter, dated the 20th September, 1807, in *A dying race—How dying?* by Babu Kishori Lall Sarker.

সমস্তই ছিল, আমি বাংলার সেই অত দূরবর্ত্তী স্মরণাতীত গৌরবময় যুগের বীরত্ব-কাহিনী এই গ্রন্থে লিপিবদ্ধ করিয়া স্বজাতির গৌরব বৃদ্ধির চেষ্টা করি নাই। যে সময় হইতে বাঙ্গালীর আধুনিকত্ব উপলব্ধি হয়, যে সময় বাঙ্গালী তাহার রাজত্ব, বীরত্ব,—এমন কি সর্ব্বস্ব হইতে বঞ্চিত হইয়াও নির্ব্বাণোন্মুখ দীপশিখার মত জ্বলিতে চেষ্টা করিয়াছিল,—যে সময় হইতে পরাধীনতার নিগড়ে তাহার হস্তপদ উত্তমরূপে আবদ্ধ হইয়া পড়িতেছিল,—এবং যে সময় হইতে বিজাতীয় লেখকগণের গ্রন্থে বাঙ্গালীর মিথ্যা কলঙ্ককাহিনী সঞ্চিত হইতে আরম্ভ করে, আমি সেই ষোড়শ শতাব্দী হইতে বাঙ্গালীর বীরত্বের যতটা পারিয়াছি তাহা নানা গ্রন্থ ও পত্রিকাদি হইতে সংগ্রহ করিয়া এই "বাংলার বীর" প্রকাশ করিলাম।—অবশ্য আমি আমার দৈন্য ও অক্ষমতা অবনত মস্তকে স্বীকার করিয়া বলিতেছি যে, এই বিরাট জাতির বীরত্ব-কাহিনীর যতটা সংগ্রহ করিয়া প্রকাশ করা উচিত ছিল, আমি নানা কারণে তাহা করিতে পারি নাই।—তবে প্রত্যেকেই স্ব স্ব সাধ্যানুসারে স্বীয় জাতির ইতিহাস আলোচনায় অধিকারী, ইহাই আমার একমাত্র ভরসা।

আমি এই পুস্তক প্রণয়ন-কালে "যশোহর-খুলনার ইতিহাস", "প্রতাপাদিত্য", "সীতারাম রায়", "কেদার রায়", "মুর্শিদাবাদ কাহিনী", "সিরাজউদ্দৌলা", "বাঙ্গালীর বল", "বঙ্গের বাহিরে বাঙ্গালী", "ঢাকার ইতিহাস", "বিক্রমপুরের ইতিহাস", "বাকলা", "চন্দ্রদ্বীপের ইতিহাস", "বারভূঞা", "কর্ণেল সুরেশ বিশ্বাস", প্রভৃতি পুস্তক এবং "প্রবাসী", "মডার্ণ রিভিউ", "ভারতবর্ষ", "মাসিক বসুমতী", প্রভৃতি মাসিক-পত্র এবং অন্যান্য সংবাদ-পত্র হইতে উপকরণ সংগ্রহ করিয়াছি। এই জন্য সবিনয়ে উক্ত পুস্তকাবলীর গ্রন্থকার ও পত্রিকাগুলির সম্পাদক মহোদয়-গণের নিকট ক্ষমা প্রার্থনা করিতেছি।

"ইউরোপীয় মহাযুদ্ধে বাঙ্গালী" নামক অধ্যায়টা যেরূপ ভাবে লিখিবার ইচ্ছা ছিল উপকরণাভাবে তাহা হইয়া উঠে নাই। যে সব বঙ্গসন্তান ইউরোপীয় মহাসমরে বীরত্ব, নির্ভীকতা ও সমরপটুতার পরিচয় প্রদান করিয়াছেন, তাঁহাদের অনেকের কাহিনীই লিপিবদ্ধ করিতে পারি নাই। ভবিষ্যৎ সংস্করণে এ বিষয়ে চেষ্টা করিবার ইচ্ছা রহিল।

আমার সহোদরতুল্য বন্ধু শ্রীযুক্ত প্রিয়নাথ দত্ত এবং স্নেহভাজন ছাত্র শ্রীমান রামমোহন দে এই পুস্তকের উপকরণ সংগ্রহ-ব্যাপারে আমাকে যথেষ্ট সাহায্য করিয়াছেন। ভগবানের নিকট তাঁহাদের মঙ্গল কামনা করি।

বাংলার প্রবীণ সাহিত্যিক "ভারতবর্ষ" সম্পাদক শ্রদ্ধেয় রায়বাহাদুর শ্রীযুক্ত জলধর সেন মহাশয় এই পুস্তকের ভূমিকা লিখিয়া দিয়া আমাকে চিরকৃতজ্ঞতাপাশে বদ্ধ করিয়াছেন। ভগবান তাঁহাকে দীর্ঘজীবী করুন ইহাই আমার আন্তরিক প্রার্থনা।

এক্ষণে আমার এই প্রয়াস আমার স্বদেশীয় ভ্রাতৃবৃন্দের আদর লাভ করিলে এবং তরুণ সম্প্রদায়ের হৃদয়ে "বাংলার বীরের" বীরত্ব কাহিনী সামান্য মাত্র রেখাপাত করিতে সমর্থ হইলে, আমার সকল পরিশ্রম সফল জ্ঞান করিব।

অবশেষে, আমি আমার সহৃদয় পাঠক পাঠিকার নিকট আমার অক্ষমতা নিবন্ধন গ্রন্থের যাবতীয় দোষ ও ত্রুটির জন্য সানুনয় ক্ষমা প্রার্থনা করিতেছি।

বরাহ্ নগর<br>( ২৪ পরগণা )<br>৪ঠা আশ্বিন, ১৩৩৪।

বিনীত নিবেদক—<br>শ্রীচন্দ্রকান্ত দত্ত।

# বিষয়-সূচী

# চিত্র-সূচী



মহারাজ প্রতাপাদিত্য

# বাংলার বীর

## মহারাজ প্রতাপাদিত্য

"যশোহর নগর ধাম, প্রতাপ আদিত্য নাম,
মহারাজ বঙ্গজ কায়স্থ।
নাহি মানে পাতসায়, কেহ নাহি আঁটে তায়,
ভয়ে যত ভূপতি দ্বারস্থ॥
বর-পুত্র ভবানীর, প্রিয়তম পৃথিবীর,
বাহান্ন হাজার যার ঢালী।
ষোড়শ হলকা হাতী, অযুত তুরঙ্গ সাতি,
যুদ্ধকালে সেনাপতি কালী॥"

—ভারতচন্দ্র।

আমরা যে সময়ের কথা বলিতেছি তখন পাঠান রাজত্বের অবসান হইয়া বঙ্গের ভাগ্যাকাশে ধীরে ধীরে মোগল-সূর্য্যের তরুণ আভা ফুটিয়া উঠিতেছিল। মহামতি আকবরশাহ তখন ভারত-সম্রাট্। মোগলেরা বঙ্গের অনেক স্থান অধিকার করিয়া লইলেও তখনো পাঠানগণের আশা-ভরসা একেবারে বিলুপ্ত হয় নাই। তাহারা নানা স্থানে করদ রাজার ন্যায় শাসন-দণ্ড পরিচালন করিত এবং সময় ও সুযোগ পাইলেই তাহাদের

বিলুপ্ত স্বাধীনতা পুনঃ প্রতিষ্ঠার নিমিত্ত তররারি ধারণ করিয়া মোগলের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করিত। বঙ্গের অধিবাসিগণ তখন ধন, জন, জীবন ও ধর্ম্ম রক্ষার জন্য উৎকণ্ঠিত। বঙ্গের এই অরাজকতার সময় গৌড়নগরে প্রতাপাদিত্যের জন্ম হয়।

প্রতাপাদিত্যের পিতা বিক্রমাদিত্য ও খুল্লতাত বসন্তরায় তখন বঙ্গের রাজধানী গৌড়নগরে পাঠান নৃপতি দাউদশাহের অধীনে :উচ্চ রাজকার্য্যে নিযুক্ত ছিলেন। শিশুর বীরোচিত সৌন্দর্য্য ও অসাধারণ শারীরিক লক্ষণাবলী দর্শন করিয়া পিতামহ ভবানন্দ তাঁহাকে "প্রতাপাদিত্য" নাম প্রদান করেন।

বঙ্গেশ্বর দাউদশাহ মোগল সম্রাটের অধীন সামন্ত-রাজার ন্যায় থাকা হেয় জ্ঞান করিয়া মোগলের বিরুদ্ধে সমরায়োজন করিতে কৃতসঙ্কল্প হইলেন। প্রবল প্রতাপশালী মোগলের সহিত সংঘর্ষে পাঠানের রাজধানী চূর্ণবিচূর্ণ হইয়া যাইবে, ইহা স্থির নিশ্চয় জানিয়া, প্রতাপ-পিতামহ ভবানন্দ স্বীয় পরিবারবর্গ ও ধনসম্পত্তি কোনও নিরাপদ স্থানে প্রেরণ করিবার সঙ্কল্প করিলেন। দক্ষিণ অঞ্চলে সুন্দরবন প্রদেশে হিংস্র জন্তু সমাকুল নদী বহুল নিবিড় বনাকীর্ণ একটী দুর্গম স্থান তাঁহাদের বাসোপযোগী বিবেচিত হওয়াতে দাউদের নিকট হইতে উহা জায়গীর স্বরূপ লইয়া ভবানন্দ সেখানে এক অতি সুরম্য ও সুরক্ষিত বাসস্থান নির্ম্মাণ করিলেন। অতঃপর তিনি পরিজনবর্গ ও ধনরত্নাদি লইয়া নবনির্ম্মিত ভবনে যাইয়া বাস করিতে লাগিলেন। এই প্রদেশের নাম যশোর। এই রাজ্য কালে

প্রতাপাদিত্যের বুদ্ধি, বীরত্ব ও কৌশলপ্রভাবে এরূপ সমৃদ্ধিসম্পন্ন হইয়া উঠিয়াছিল যে, গৌড়নগরের সৌন্দর্য্য ও সমৃদ্ধি ইহার নিকট পরাভব স্বীকার করিয়াছিল। গৌড়নগরের যশঃ হরণ করিয়া এই প্রদেশের নাম হইল 'যশোহর'। পরিবারবর্গ যশোরে চলিয়া আসিলেন, কিন্তু বিক্রমাদিত্য ও বসন্তরায় রাজকার্য্যের জন্য গৌড় নগরেই অবস্থান করিতে লাগিলেন।

প্রতাপ গৌড়ে অবস্থান কালেই তৎসাময়িক প্রথানুযায়ী পারস্য ভাষা শিক্ষা করিতে আরম্ভ করেন। যশোরে আসিয়া অসিচালনা, মল্লক্রীড়া, সন্তরণ, অশ্বচালনা, ইত্যাদি বীরোচিত যাবতীয় বিদ্যা অতি যত্ন ও আগ্রহ সহকারে আয়ত্ত করেন। বাল্যকাল হইতেই প্রতাপের হৃদয়ে বীরত্ব ও প্রতিভার বীজ অঙ্কুরিত হইতে আরম্ভ হয়। বাঙ্গালী বালকের স্বাভাবিক ভীরুতা তাঁহার হৃদয় স্পর্শ করিতে পারে নাই। তিনি শৈশব নানাবিধ বীরজনোচিত কার্য্য সম্পাদন এবং বীরত্বের কাহিনী শ্রবণ করিতে ভালবাসিতেন। সে সময়ে বঙ্গদেশে ও উড়িষ্যায় ঘোর স্বাধীনতার সংগ্রাম চলিতেছিল। বালক প্রতাপ সে সমুদয় বিজয় ও পরাজয়-কাহিনী শুনিয়া শুনিয়া ধীরে ধীরে স্বীয় তরুণ হৃদয়ে স্বাধীনরাজ্যস্থাপন-স্পৃহা জাগাইয়া তুলিতেছিলেন। একটু বয়োবৃদ্ধির সঙ্গে সঙ্গেই প্রতাপের মনে একটা ধারণা জন্মিল,—"বাঙ্গালী আমরা, বাংলা আমাদের জন্মভূমি, আমাদের স্বদেশ লইয়া মোগল ও পাঠানেরা সংগ্রাম করিতেছে, আর আমরা আমাদের দেশেই বাস করিয়া নীরবে তাহাদের অধীনতা মাথা

পাতিয়া বহন করিতেছি ;—কেন, কিসের জন্য এই অধীনতা ? যে রূপেই হউক, জন্মভূমির স্বাধীনতা লাভ করিতেই হইবে।"

প্রতাপের কোষ্ঠী-ফল বিচার করিয়া জনৈক দৈবজ্ঞ কহিয়াছিলেন, "এই বালক ভবিষ্যতে পিতৃঘাতী হইবে।" বিক্রমাদিত্য এই কথা শুনিয়া এবং বালকের কার্য্যকলাপ দর্শন করিয়া মনে করিয়াছিলেন যে, তাঁহার এই পুত্রের দ্বারা সত্য সত্যই একদিন তাঁহার জীবনান্ত ঘটিবে। এই ধারণা আত্মীয়স্বজনবর্গের হৃদয়েও এরূপ বদ্ধমূল হইয়াছিল যে, সময় সময় প্রতাপের অন্যায় আচরণ দর্শনে তাঁহারা তাঁহাকে 'পিতৃঘাতী' বলিয়া তিরস্কার করিতেও কুণ্ঠা বোধ করিতেন না। এইরূপ তিরস্কার শ্রবণ করিতে করিতে প্রতাপের হৃদয়ে পিতৃদ্রোহিতার বীজ ধীরে ধীরে উপ্ত হইতে লাগিল, এবং ইহারই ফলে শেষে প্রতাপকে খুল্লতাত বসন্তরায়ের হত্যার পাপে কলুষিত ও কলঙ্কিত হইতে হইয়াছিল।

শঙ্কর চক্রবর্ত্তী নামক একজন ব্রাহ্মণ বালক ও সূর্য্যকান্ত গুহ নামক এক কায়স্থ বালকের সহিত প্রতাপের বন্ধুত্ব হয়। শঙ্কর ও সূর্য্যকান্ত উভয়েই বীর। তিন বন্ধু মিলিত হইয়া বঙ্গে পুনরায় হিন্দু স্বাধীনতা স্থাপনের কত কল্পনা করিতে লাগিলেন। কিরূপে মোগল-দিগকে দেশ হইতে বিতাড়িত করিয়া বঙ্গের বিলুপ্ত হিন্দু-গৌরব পুনঃ প্রতিষ্ঠা করা যায় ইহাই বন্ধু-ত্রয়ের নিভৃতালাপের বিষয় হইল। অগ্নি যেমন বায়ুর সহায়তায় দ্বিগুণ শক্তিলাভ করে, প্রতাপের হৃদয়ের সুপ্ত আকাঙ্ক্ষাও শঙ্কর ও সূর্য্যকান্তের মন্ত্রণাপ্রভাবে জাগ্রত হইয়া উঠিতে

লাগিল। প্রতাপ বন্ধু ও ক্রীড়া-সঙ্গীদিগকে লইয়া সুন্দরবনের নিবিড় দুর্ভেদ্য বনাভ্যন্তরে প্রবেশ পূর্ব্বক ভীষণকায় গণ্ডার, ব্যাঘ্র, কুম্ভীর, ভল্লুক, হরিণ, সর্প প্রভৃতি শিকার করিয়া হৃদয়ের বীরত্ব-পিপাসা পরিতৃপ্ত করিতেন। ভয়াবহ সুন্দরবন তাঁহাদের প্রিয় লীলা-ক্ষেত্র হইল। পিতামহ, পিতা ও পিতৃব্য বালকের এই অমানুষিক দুঃসাহসিকতা দর্শন করিয়া চিন্তিত হইয়া পড়িলেন। প্রতাপ দিন দিন যেমন দুর্দ্ধর্ষ হইয়া উঠিতেছেন, তাহাতে ভবিষ্যতে যে দৈবজ্ঞের কথা সফল হইবে, তাহাতে সকলেরই স্থির বিশ্বাস জন্মিতে লাগিল।

পাঠান নৃপতি দাউদশাহ মোগলের হস্তে পরাজিত হইলে সমগ্র বঙ্গরাজ্য সম্রাট্ আকবরের শাসনাধীন হয়। তদনন্তর রাজস্ব-সচিব টোডরমল্ল, বিক্রমাদিত্য ও বসন্তরায়ের সাহায্যে বঙ্গের রাজস্ববিভাগের সংস্কার মানসে, তাঁহাদিগকে আহ্বান করিয়া সম্রাট্-দরবারে উচ্চ রাজকার্য্যে নিযুক্ত করিলেন। ভ্রাতৃদ্বয় কার্য্যকুশলতার পরিচয় প্রদান পূর্ব্বক কয়েক বৎসর পরে সম্রাট্‌কর্ত্তৃক সমগ্র যশোর রাজ্য জমীদারী স্বরূপ প্রাপ্ত হইয়া উহা ভোগদখল করিবার অনুমতি প্রাপ্ত হইলেন। বিক্রমাদিত্য ও বসন্তরায় স্বীয় জমীদারীতে প্রত্যাগমন করিয়া শৃঙ্খলা সহকারে শাসন-কার্য্যে মনোনিবেশ করিলেন। এই সময়ে ভবানন্দের মৃত্যু হয়।

প্রতাপ যে কেবল অরণ্যে অরণ্যে বিচরণ করিয়া পশুহনন ব্যাপারেই নিযুক্ত থাকিতেন তাহা নহে। যখন গৃহে অবস্থান করিতেন তখন তিনি অতিশয় দক্ষতা সহকারে ধীর ও শান্ত ভাবে নিজ রাজ্যের যাবতীয় শাসন-

ব্যাপার নির্ব্বাহ করিতেন। কিন্তু তথাপি পিতা বিক্রমাদিত্যের হৃদয় হইতে পুত্রের প্রতি সন্দেহ দূরীভূত হইল না। তিনি পুত্রের স্বাধীনতা-লাভের উচ্চাকাঙ্ক্ষায় এত দূর ভীত ও বিরক্ত হইয়া পড়িয়াছিলেন যে, তিনি বসন্তরায়ের নিকট প্রতাপকে ত্যাজ্যপুত্র করিবার সঙ্কল্প ব্যক্ত করেন, কিন্তু স্নেহপ্রবণ বসন্তরায় নানা যুক্তিতর্কের দ্বারা বিক্রমাদিত্যকে বুঝাইয়া দেন যে, প্রতাপের দ্বারায় তাঁহাদের কোনও অনিষ্ট হইবার আশঙ্কা নাই।

পিতা ও খুল্লতাত প্রতাপের বিবাহ দিয়া তাঁহার উদ্ধত স্বভাব সংযত করিতে মনস্থ করিলেন। পরমগুণবতী ও সৌন্দর্য্যশালিনী শরৎকুমারীর সহিত শুভদিনে বিপুল সমারোহে প্রতাপের বিবাহ হইল। কিন্তু প্রতাপের স্বভাবের কোনও পরিবর্ত্তন ঘটিল না। তিনি যে স্বাধীনতার স্বপ্ন দেখিতেন, বিবাহ তাহা ভাঙ্গিয়া দিতে সমর্থ হইল না। উচ্চাভিলাষ যাঁহার জীবনের লক্ষ্য, বিবাহের তুচ্ছ প্রলোভন তাঁহাকে টলাইতে পারিবে কেন?

স্বাধীনতা-প্রয়াসী প্রতাপ পিতাকে মোগলের শাসন-পাশ ছিন্ন করিয়া স্বাধীনতা ঘোষণার নিমিত্ত প্রায়ই বিরক্ত করিতেন। মোগলেরা প্রবল প্রতাপশালী, তাহাদের শক্তির নিকট বিক্রমাদিত্যের শক্তি ও সৈন্যবল যে অতি তুচ্ছ, এই কথা তিনি বারংবার প্রতাপকে বলিয়াও হৃদয়ঙ্গম করাইতে সমর্থ হন নাই। অবশেষে তিনি মোগলের রাজধানী সুদূর আগ্রা নগরীতে মোগল সম্রাটের অতুল ঐশ্বর্য্য, বিপুল পরাক্রম,

কঠোর শাসন-নীতি, অগণিত সেনাবল প্রভৃতি পর্য্যবেক্ষণ করিয়া তৎসঙ্গে রাজনৈতিক অভিজ্ঞতা লাভ করিবার নিমিত্ত প্রতাপকে তথায় প্রেরণ করিবার ইচ্ছা করিলেন। তিনি মনে করিলেন, অপরিণত-বুদ্ধি প্রতাপ অনভিজ্ঞতানিবন্ধন স্বাধীনতা লাভের জন্য যে ঔৎসুক্য প্রকাশ করিতেছেন, যদি রাজধানীতে যাইয়া স্বচক্ষে মোগল-প্রতাপ প্রত্যক্ষ করিয়া আসেন, তবে তাঁহার ঔদ্ধত্য ও ঐশ্বর্য্য-গর্ব্ব তিরোহিত হইবে। বিক্রমাদিত্য বসন্তরায়ের সহিত পরামর্শ করিয়া প্রতাপকে আগ্রা প্রেরণ করিলেন। শঙ্কর, সূর্য্যকান্ত, সুন্দর প্রভৃতি প্রতাপের বন্ধুগণও তাঁহার আগ্রা-গমনের সহযাত্রী হইলেন। জল-পথে যাইতে যাইতে প্রতাপ নদীর উভয় তীরে বঙ্গের তথা ভারতের প্রাচীন নগর ও কীর্ত্তিরাজির ধ্বংসাবশেষ দর্শন করিতে করিতে অগ্রসর হইলেন ; গৌড়, পাটলীপুত্র, চুণার প্রভৃতি হিন্দু-নগরীর পূর্ব্ব ঐশ্বর্য্য আর আজ নাই, পাঠান ও মোগলের অমানুষিক অত্যাচারের কঠোর স্পর্শ আজও সেই শ্মশান-নগরীর অঙ্গে অঙ্গে ফুটিয়া উঠিয়া পাশবিকতার সাক্ষ্য দিতেছে। দেখিতে দেখিতে প্রতাপের চক্ষু জলভারাক্রান্ত হইয়া আসিল। তাঁহার মনে হইতে লাগিল, হিন্দুর অতীত গৌরব কি আর ফিরিয়া আসিবে না?—পবিত্র হিন্দুস্থান কি আবার হিন্দুর বিজয়-শঙ্খের ভৈরব নিনাদে মুখরিত হইবে না?—বঙ্গমাতার এমন সন্তান কি কেহ নাই যে, বাংলার এই শ্মশান-ক্ষেত্রের ভস্মরাশি বিদূরিত করিয়া নন্দনের সুষমা ফুটাইয়া তুলিতে পারে?

প্রতাপ আগ্রায় পৌছিয়া কিছুদিন তথায় অবস্থান করিলেন।

তাঁহার মধুর ব্যবহার, বুদ্ধিমত্তা, বিদ্যা ও বীরত্বব্যঞ্জক অঙ্গসৌষ্ঠব দর্শনে সম্রাট্ আকবর পরম পরিতুষ্ট হইলেন। প্রায় তিন বৎসর কাল প্রতাপ আগ্রায় অবস্থান করিয়া মোগলের রাজনীতি, রণকৌশল, সেনাবল প্রভৃতি সমস্তই পুঙ্খানুপুঙ্খরূপে পর্য্যবেক্ষণ করিলেন। প্রতাপাদিত্যের আগ্রায় অবস্থান-কালেই চিতোরের রাণা প্রতাপসিংহ, মেবারকে মোগলের দাসত্ব-পাশ হইতে মুক্ত করিবার জন্য, রাজসুখ পরিত্যাগ পূর্ব্বক বনচারী সন্ন্যাসীর ন্যায় পর্ব্বতে পর্ব্বতে ভ্রমণ করিয়া মোগল শক্তির বিরুদ্ধে সংগ্রাম করিতেছিলেন। সহস্র বাধা, বিপত্তি, অনাহার-অনিদ্রাকে অকাতরে বরণ করিয়া লইয়াও স্বাধীনতার জন্য যুদ্ধ তিনি জীবনের ব্রত করিয়া লইয়াছিলেন। প্রতাপের অমানুষিক ধৈর্য্য, বীরত্ব, অধ্যবসায় ও সংগ্রাম-কাহিনী প্রতাপাদিত্য আগ্রা নগরীতে বসিয়া শুনিতে লাগিলেন। শুনিতে শুনিতে তাঁহার হৃদয়ও স্বাধীনতার রণোন্মাদনায় নৃত্য করিয়া উঠিতে লাগিল। তিনি ভাবিতে লাগিলেন, একবার যশোরে প্রত্যাবর্ত্তন করিয়া রাজ্যভার গ্রহণ করিতে পারিলেই বঙ্গের স্বাধীনতার জন্য জীবন পণ করিবেন।

প্রতাপের পিতা বিক্রমাদিত্য জ্যেষ্ঠ সহোদর হইলেও কনিষ্ঠ বসন্তরায়ই যশোর রাজ্য শাসন করিতেন। খুল্লতাতের উপর প্রতাপাদিত্যের একটা স্বাভাবিক বিদ্বেষ ছিল। বসন্তরায় যতই তাঁহাকে স্নেহ করিতেন, প্রতাপ যেন ততই সেই স্নেহের আবরণে শত্রুতার ভাব লক্ষ্য করিতেন। প্রতাপ বাল্যেই মাতৃহীন হন, খুল্লতাত-পত্নীই তাঁহাকে লালন পালন করিতেন। যাহা হউক, প্রতাপাদিত্য কৌশলক্রমে সম্রাট্ আকবরের নিকট হইতে

বসন্তরায়ের পরিবর্ত্তে স্বয়ং যশোররাজ্য শাসনের অনুমতি-পত্র লইয়া যশোরে প্রত্যাবর্ত্তন পূর্ব্বক পিতা ও পিতৃব্যকে জানাইলেন যে, সম্রাট্ সন্তুষ্ট হইয়া তাঁহাকে যশোররাজ্য শাসনের ভার অর্পণ করিয়া পরোয়ানা প্রদান করিয়াছেন। বিক্রমাদিত্য এবং বসন্তরায় উভয়েই এই সংবাদে পরম পুলকিত হইয়া প্রতাপের করে রাজ্যশাসনের অধিকাংশ ভার অর্পণ পূর্ব্বক ভগবচ্চিন্তায় কালাতিপাত করিতে লাগিলেন। প্রতাপাদিত্য এইবার তাঁহার আজন্ম-কাঙ্ক্ষিত ব্রত উদ্‌যাপনের জন্য সচেষ্ট হইলেন। মোগলের বিরুদ্ধে যুদ্ধ করিতে হইলে সুশিক্ষিত ও উপযুক্ত সৈন্যবল প্রয়োজন, এই অভাব মোচনের জন্য তিনি স্বীয় প্রজাবৃন্দের মধ্যে সামরিক শিক্ষার প্রচার করিতে লাগিলেন। যুবকদল অশ্ব-চালন, তীরনিক্ষেপ, বন্দুকব্যবহার, অসিঘূর্ণন প্রভৃতি বীরোচিত শিক্ষায় শিক্ষিত হইতে আরম্ভ করিল। দেশময় একটা নব উদ্দীপনার সাড়া পড়িয়া গেল। শত্রুকে বিপদাপন্ন করিবার নিমিত্ত প্রতাপ সুন্দরবন অঞ্চলে বহু সুপ্রসর খাল খনন করাইলেন। রাজ্যের নানাস্থানে সুদৃঢ় দুর্গ সকল নির্ম্মিত হইতে লাগিল। তৎকালে সমুদ্রের উপকূলবর্ত্তী ভূভাগসমূহ দুর্দ্দান্ত মগ ও পর্ত্তুগীজগণের অত্যাচারে ভীষণভাবে উৎপীড়িত হইতেছিল; তাহাদিগকে দমন করিবার নিমিত্ত প্রতাপ বহুসংখ্যক যুদ্ধ-জাহাজ নির্ম্মাণ করাইলেন, ইহাতে তাঁহার দুই উদ্দেশ্যই সিদ্ধ হইল। শঙ্কর, সূর্য্যকান্ত, সুন্দর এবং আরও বহু বীর যুবক প্রতাপের সহিত মিলিত হইয়া মোগলের বিরুদ্ধে অস্ত্রধারণ করিবার ষড়যন্ত্র করিতে লাগিলেন।

দূরদর্শী বিক্রমাদিত্য বুঝিতে পারিলেন, অদূর ভবিষ্যতে হয়ত বসন্তরায়ের পুত্রগণের সহিত রাজ্য লইয়া প্রতাপাদিত্যের একটা দারুণ মনোমালিন্যের সঞ্চার হইতে পারে। ইহা ভাবিয়া তিনি যশোর-রাজ্য ॥৵০ এবং ।৵০ এই দুই ভাগে ভাগ করিয়া প্রতাপকে ॥৵০ এবং বসন্তরায়কে ।৵০ প্রদান করিলেন। ইহার কিছুদিন পরেই বিক্রমাদিত্যের মৃত্যু হয়। পিতার মৃত্যুতে প্রতাপ অন্তরে দারুণ আঘাত পাইলেন। শ্রাদ্ধাদি কার্য্য সমাপনান্তে তিনি আবার স্বীয় অভীপ্সিত কার্য্যে মনোনিবেশ করিলেন। রাজ্য দুই ভাগে বিভক্ত হইলেও প্রতাপ খুল্লতাতের সহিত একত্রই রাজ্য শাসন করিতেছিলেন। কিন্তু এইবার প্রতাপের ইচ্ছা হইল যে, তিনি স্বতন্ত্র স্থানে রাজধানী স্থাপন করিয়া তাঁহার নিজ রাজ্য শাসন করেন। বসন্তরায় ইহাতে বিন্দুমাত্রও আপত্তি করিলেন না, বরং সানন্দে প্রতাপের প্রস্তাবে সম্মতি দান করিলেন। প্রতাপ উপযুক্ত স্থানের অন্বেষণে বহির্গত হইলেন, বহু সন্ধানের পর একটা স্থান তাঁহার মনঃপূত হইল। স্থানটীর নাম ধূমঘাট। উহা যমুনা ও ইচ্ছামতীর সঙ্গমস্থলে অবস্থিত। সেই সময় ধূমঘাট ঘোর অরণ্যসমাকুল ছিল। প্রায় ৮।১০ মাইল পরিমিত স্থানের জঙ্গল পরিষ্কৃত করিয়া দুর্গ ও পরিখা দ্বারা স্থানটী সুরক্ষিত করতঃ সেই স্থলে রাজধানী স্থাপিত হইল। অল্পদিন মধ্যেই ধূমঘাট সৌধশোভিত উদ্যান-সরোবরাদি পরিপূর্ণ একটী বহু জনাকীর্ণ নগরে পরিণত হইল। শুভদিনে প্রতাপাদিত্য পরিবারবর্গসহ পুরপ্রবেশ করিলেন। প্রতাপের নূতন

রাজধানী ধূমঘাটে হইল বটে, কিন্তু উহা যশোহর নামেই অভিহিত হইতে লাগিল। এই সময় হইতে প্রতাপ একজন প্রবল প্রতাপশালী জমীদারের ন্যায় স্বীয় রাজ্য শাসন ও সংরক্ষণ করিতে লাগিলেন; কিন্তু তখনও তাঁহাকে বার্ষিক রাজ-কর নিয়মিত ভাবে মোগল রাজ-সরকারে পাঠাইতে হইত।

কমল খোজা নামক পাঠান প্রতাপের একজন অতি বিশ্বস্ত সেনানী ছিলেন। কমলের বীরত্বে মুগ্ধ হইয়া প্রতাপ তাঁহাকে একটী সৈন্যদলের নেতৃত্ব অর্পণ করেন। তখন রাজধানী ধূমঘাটের অনতিদূরে আর একটী দুর্গ নির্ম্মিত হইতেছিল। কমল খোজার উপর ইহার রক্ষণাবেক্ষণের ভার অর্পিত হইল। তিনি দিবারাত্র সেখানে বসিয়া দুর্গ-নির্ম্মাণ পর্য্যবেক্ষণ করিতেন। এক গভীর তমসাচ্ছন্ন নিশীথে কমল দুর্গদ্বারে বসিয়া আছেন, এমন সময় দেখিতে পাইলেন, অদূরবর্ত্তী অরণ্যের মধ্য হইতে একটী আলোক-শিখা উত্থিত হইয়া গগনমার্গে বিলীন হইয়া যাইতেছে। প্রতি রাত্রিতেই তিনি বনমধ্যে এই জ্যোতির বিকাশ দেখিয়া অবশেষে স্বীয় প্রভুকে উহা জ্ঞাপন করেন। প্রতাপ জঙ্গল কর্ত্তন করিয়া দেখিলেন, সে স্থানে প্রস্তরময়ী এক অতি ভীষণা কালীমূর্ত্তি রহিয়াছেন। তখন তিনি সেই স্থানে একটী মন্দির নির্ম্মাণ করাইয়া দেবীর নিত্যপূজার ব্যবস্থা করিয়া দিলেন। এই দেবী যশোহরেশ্বরী নামে অভিহিতা। দেশদেশান্তর হইতে দলে দলে লোক আসিয়া দেবীর পূজা করিতে লাগিল। প্রতাপ ভগবতী কালিকার অনুগ্রহ লাভ করিয়াছেন বলিয়া দেশময় প্রচারিত হইয়া গেল। যে স্থানে

দেবী আবিষ্কৃত হইলেন তাহার নাম ঈশ্বরীপুর। অদ্যাপি দেবী যশোহরেশ্বরী তথায় বিরাজিতা রহিয়াছেন। দেবী যশোহরেশ্বরী আবিষ্কৃত হওয়ার পর প্রতাপাদিত্য যেন স্বীয় তেজোবীর্য্য অধিকতর নবীনভাবে নিজের ভিতর অনুভব করিতে লাগিলেন। তাঁহার মনে হইতে লাগিল, তাঁহার কল্পিত মাতৃ-যজ্ঞের অনুষ্ঠান-সময়েই যখন জননী ভগবতী রণচণ্ডিকা মূর্ত্তিতে তাঁহাকে দেখা দিয়াছেন, তখন অবশ্যই তিনি স্বীয় অভীষ্ট সাধনে সমর্থ হইবেন। এই সময়ে প্রতাপের উদয়াদিত্য নামক জ্যেষ্ঠ পুত্র জন্মগ্রহণ করেন।

প্রতাপ তখনও মোগলের সামন্তভাবেই স্বীয় রাজ্য পরিচালন করিতে লাগিলেন। স্বাধীনতা ঘোষণা করিতে হইলে যতটুকু শক্তি ও সামর্থ্য সঞ্চয় করিয়া লওয়া প্রয়োজন, তখন পর্য্যন্ত তাহা সম্পূর্ণরূপে সাধিত হয় নাই। স্বতন্ত্র রাজধানী স্থাপন করিয়া এবং রাজ্যের শাসন-ভার স্বয়ং প্রাপ্ত হইয়া তিনি এইবার স্বীয় রাজ্য সুরক্ষিত করিয়া মোগলের বিরুদ্ধে দণ্ডায়মান হইবার আয়োজন করিতে লাগিলেন। মোগলের বিরুদ্ধাচরণ করিতে হইলে দুর্গ, সৈন্য, নৌ-বাহিনী, অস্ত্রশস্ত্র এবং খাদ্যাদির উপযুক্ত ব্যবস্থা করা একান্ত আবশ্যক। সেই জন্য তিনি স্বীয় রাজ্যে উপযুক্ত স্থান নির্ণয় করিয়া অসংখ্য দুর্গ নির্ম্মাণ করাইলেন। এই সমুদয় দুর্গ খাদ্যদ্রব্য, অস্ত্রশস্ত্র এবং সৈন্যদ্বারা সর্ব্বদা পরিপূর্ণ রাখিবার ব্যবস্থাও করিলেন। তাঁহার সৈন্যদল নয় ভাগে বিভক্ত ছিল; তিনি উপযুক্ত লোক সংগ্রহ করিয়া ক্ষমতানুযায়ী তদ্দ্বারা ভিন্ন ভিন্ন সৈন্যদল

গঠন করিয়াছিলেন। হিন্দু, মুসলমান, ফিরিঙ্গী, কুকি প্রভৃতি নানা শ্রেণীর নানা জাতীয় লোক কার্য্যদক্ষতা অনুসারে সৈন্সদলে গৃহীত হইত;—( ১ ) তীরন্দাজ সৈন্য,—সুন্দর ও ধুলিয়ান বেগ প্রভৃতি বীরগণ এই বিভাগে নেতৃত্ব করিতেন; ( ২ ) ঢালী বা পদাতিক সৈন্য,—মদনমল্ল এই দলের সেনাপতি ছিলেন; ( ৩ ) নৌ-সৈন্য,—পর্ত্তুগীজ পেড্রো এই বিভাগের প্রধান পরিচালক ছিলেন; ( ৪ ) গোলন্দাজ সৈন্য,—পর্ত্তুগীজ রডার উপর এই বিভাগের যাবতীয় কর্ত্তৃত্ব অর্পিত ছিল; ( ৫ ) অশ্বারোহী সৈন্য,—প্রতাপ দত্ত, নুরউল্যা, মাহীউদ্দীন প্রভৃতি বীরবৃন্দ এই সৈন্যদল পরিচালনা করিতেন; ( ৬ ) হস্তি-সৈন্য; ( ৭ ) পার্ব্বত্য কুকি সৈন্য,—এই বিভাগের অধ্যক্ষ ছিলেন রঘুরাম; ( ৮ ) গুপ্তসৈন্য,—এই সৈন্যদলের কর্ত্তব্য ছিল শত্রুপক্ষের গতিবিধি পর্য্যবেক্ষণ করা; ( ৯ ) রক্ষিসৈন্য,—এই সৈন্যদল রাজভবন রক্ষায় নিযুক্ত ছিল।

প্রতাপের রাজ্য নদীবহুল দেশ, সুতরাং সে দেশ রক্ষা করিতে হইলে কেবল স্থল-সৈন্যের উপর নির্ভর করিলে চলে না। বিশেষতঃ মোগলদিগের বিরুদ্ধে যুদ্ধ করিতে হইলে এবং মগ ও ফিরিঙ্গীর অত্যাচার দমন করিতে হইলে নদীবহুল দেশে যথেষ্ট নৌ-বল থাকা প্রয়োজন। আগ্রায় অবস্থান কালে প্রতাপ লক্ষ্য করিয়া আসিয়াছেন যে, মোগলের নৌ-বল তত পর্য্যাপ্ত নহে; নদীবহুল দেশে মোগলকে পরাজিত ও বিপর্য্যস্ত করিতে হইলে নৌ-বলের যথেষ্ট আবশ্যক বিবেচনায় প্রতাপ যুদ্ধ-জাহাজ নির্ম্মাণ, পোতাশ্রয় রচনা এবং নৌ-সৈন্য গঠনে বিশেষ

মনোযোগী হইয়াছিলেন ; তাঁহার বহু সহস্র রণতরী এবং নৌ-সৈন্য ছিল। চাকশিরি, জাহাজঘাটা, প্রভৃতি কতকগুলি স্থানে প্রতাপের নৌ-বহর রক্ষার প্রধান স্থান ছিল।

রাজ্যপরিচালনে প্রতাপাদিত্যের অসীম অভিজ্ঞতার পরিচয় পাওয়া যায়। রাজ্য সুনিয়ন্ত্রিত ও সু-গঠিত করিতে হইলে বিভিন্ন বিভাগের নেতৃত্ব উপযুক্ত ব্যক্তির হস্তে ন্যস্ত করা আবশ্যক। প্রতাপ এই নীতি অনুসরণ পূর্ব্বক অভিজ্ঞ ও সুদক্ষ ব্যক্তিবর্গের উপর রাজ্যের বিভিন্ন বিভাগের ভারার্পণ করিয়াছিলেন। প্রগাঢ় বুদ্ধিসম্পন্ন কর্ত্তব্যনিষ্ঠ সুপণ্ডিত শঙ্কর রাজ্যের দেওয়ানি বিভাগের সর্ব্বময় কর্ত্তৃপদে সমাসীন থাকিয়া রাজস্ব, আয়ব্যয়, রাজ্যশাসন প্রভৃতি কার্য্য সুন্দররূপে পরিচালন করিতেন। সূর্য্যকান্ত বীরত্ব-প্রতিভাশালী ; প্রধান সেনাপতিরূপে তিনি সৈন্যসংগ্রহ, যুদ্ধ-ব্যবস্থা, অস্ত্রশস্ত্র নির্ম্মাণ প্রভৃতি যাবতীয় সামরিক কার্য্যের দায়িত্ব গ্রহণ করিয়াছিলেন। শঙ্কর ও সূর্য্যকান্ত ছিলেন প্রতাপের আশাভরসা, শক্তি, উৎসাহ, সহচর, মন্ত্রী, বন্ধু,—এক কথায় দক্ষিণ হস্ত স্বরূপ।

এই প্রকারে রাজ্য সুপ্রতিষ্ঠিত করিয়া প্রতাপ শ্রীক্ষেত্র দর্শনে যাইবার অভিলাষী হইলেন। লোকে বুঝিল, তিনি তীর্থ-যাত্রা করিতেছেন, কিন্তু প্রতাপের প্রধান উদ্দেশ্য ছিল স্থলপথে যাইতে যাইতে সমগ্রদেশের রাজনৈতিক অবস্থা পর্য্যবেক্ষণ করা। কেহ কেহ বলেন, তখন বিদ্রোহী পাঠানগণ জগন্নাথের মন্দির অধিকার করিয়া কটক অধিকারে অগ্রসর হয়, এই নিমিত্ত মোগল সম্রাট্ মানসিংহের উপর সামন্ত রাজগণকে লইয়া

পাঠানদিগকে দমন করিবার আদেশ দেন ; এই আদেশ ক্রমেই প্রতাপকে উড়িষ্যাভিযানে সসৈন্যে যোগদান করিতে হয়। যাহা হউক, প্রতাপ যখন উড়িষ্যা যাত্রা করেন, তখন বসন্তরায় তাঁহাকে গোবিন্দদেব নামক শ্রীকৃষ্ণের বিগ্রহ ও উৎকলেশ্বর নামক শিবলিঙ্গ আনয়ন করিবার জন্য বলিয়া দেন। প্রতাপ খুল্লতাতের আদেশ প্রতিপালনে অবহেলা করেন নাই। ঐ দুইটী বিগ্রহ উৎকলীয়দিগের পরম আদরের সামগ্রী। যে ভাবেই হউক সুচতুর প্রতাপ উক্ত বিগ্রহ দুইটী হস্তগত করিয়া যখন স্বদেশাভিমুখে প্রস্থানোদ্যত হন, তখন উৎকলবাসিগণ জানিতে পারে যে, তাহাদের পরমারাধ্য দেবতা প্রতাপাদিত্য কর্তৃক অপহৃত হইয়া স্থানান্তরিত হইতেছে। অমনি সমগ্র উড়িষ্যা প্রদেশে এই বিগ্রহ-অপহরণবার্ত্তা তড়িৎবেগে প্রচারিত হইয়া পড়িল। উৎকলের রাজন্যবর্গ বিপুল সৈন্য সমভিব্যাহারে প্রতাপের গতিরোধ করিতে ধাবিত হইলেন। বীর প্রতাপ স্বয়ং অসীম উৎসাহে ও অমিত উদ্দীপনায় স্বীয় সৈন্যগণকে পরিচালিত করিয়া সুবর্ণরেখাতীর পর্য্যন্ত অগ্রসর হইলেন। এই স্থলে উৎকল-সৈন্যের সহিত প্রতাপের ভীষণ সংঘর্ষ হইল ; প্রতাপ জয়লাভ করিয়া বিগ্রহসহ বিজয়-উল্লাসে রাজধানী যশোহরে প্রত্যাবর্ত্তন পূর্ব্বক খুল্লতাতের করে তাহা অর্পণ করিলেন। বসন্তরায় বিগ্রহ পাইয়া পরম পুলকিত হৃদয়ে বিরাট সমারোহের সহিত উহা প্রতিষ্ঠিত করেন।

পূর্ব্বেই বলিয়াছি, প্রতাপ বাল্যকাল হইতেই অন্তরে অন্তরে খুল্লতাত বসন্তরায়ের প্রতি একটা বিদ্বেষভাব পোষণ করিতেন। বসন্ত-

রায় তাঁহাকে পুত্রাধিক স্নেহের চক্ষে দেখিলেও, প্রতাপ যেন তাঁহার সেই স্নেহের অন্তরালের শত্রুতার ভাব দেখিতে পাইতেন। বয়োবৃদ্ধির সঙ্গে সঙ্গে তাঁহার এই খুল্লতাত-বিদ্বেষ ভীষণ আকার ধারণ করিতে লাগিল; পরিশেষে প্রতাপের চরিত্র একটা অনপনেয় কলঙ্ক কালিমায় প্রলিপ্ত করিয়া এই বিদ্বেষ সমাপ্তি লাভ করিল। যতদিন ইতিহাস থাকিবে, ততদিন প্রতাপ-চরিত্রের এই কলঙ্ক ঘোষিত হইবে। বসন্তরায়ের পুত্রগণ প্রতাপকে শত্রুভাবে দেখিতেন; তাঁহাদের মধ্যে একটা আজন্ম মনোমালিন্য চলিয়া আসিতেছিল। বসন্তরায়ের জ্যেষ্ঠ পুত্র গোবিন্দরায় প্রতাপকে ঘৃণা ও হিংসার চক্ষে দেখিতেন, তাঁহার জননীও সন্তানগণের এই বিজাতীয় মনোমালিন্যের প্রশ্রয় দিতেন; ফলে, তাঁহাদের মধ্যে একটা জ্ঞাতি-বিরোধের সৃষ্টি হইল। প্রতাপ মনে করিতে লাগিলেন, খুল্লতাতের প্ররোচনাতেই তাঁহারা এবম্বিধ আচরণ করিতে সাহসী হইয়াছেন। প্রতাপকে আগ্রা প্রেরণের ব্যবস্থা যদিও তাঁহার পিতা বিক্রমাদিত্য কর্তৃকই হইয়াছিল, তথাপি প্রতাপ মনে করিয়াছিলেন যে, ইহার মূলে খুল্লতাত রহিয়াছেন। সম্পত্তি বিভক্ত হইলে 'চাকশিরি' নামক একটী স্থান অন্য স্থানের বিনিময়ে প্রতাপ খুল্লতাতের নিকট প্রার্থনা করেন, কিন্তু গোবিন্দরায়ের চক্রান্তে তাঁহার সে প্রার্থনা নিষ্ফল হইল, পুনঃপুনঃ প্রার্থনায় ব্যর্থ-মনোরথ হইয়া প্রতাপ খুল্লতাতের উপর ভীষণ জাতক্রোধ হইলেন। প্রতাপ রাজ্য সুপ্রতিষ্ঠিত ও সুগঠিত করিয়া মোগলের বিরুদ্ধে যুদ্ধ আয়োজন করিতে কৃতসঙ্কল্প হইলে বসন্তরায় তাঁহাকে সাহায্য

করিলেন না, বরং প্রতিনিবৃত্ত হইবার উপদেশ দিতে লাগিলেন। ইহাতে প্রতাপের মনে হইতে লাগিল যে, খুল্লতাত দেশদ্রোহী এবং মোগলের অনুগ্রহ-ভিক্ষুক, তিনি তাঁহার আজন্ম-কাঙ্ক্ষিত কর্ম্ম সাধনে বাধা প্রদান করিতেছেন, ইহা ভাবিতে ভাবিতে প্রতাপের মস্তিষ্ক উষ্ণ হইয়া উঠিল ; জন্মভূমির মুক্তি সাধনে যে কোনও বাধা তিনি নখাগ্রে ছিন্ন করিয়া ফেলিতে কৃতসঙ্কল্প। কালক্রমে উভয়ের আচরণে উভয়েরই মনে এমন একটা অমূলক ধারণা বদ্ধমূল হইয়া পড়িল যে, বুঝি উভয়েই উভয়ের বধসাধনের আয়োজন করিতেছেন।

এই অন্তর্ব্বিবাদের সময় বসন্তরায়ের পিতৃশ্রাদ্ধ-তিথি উপস্থিত হইল। শ্রাদ্ধ-দিবসে তিনি প্রতাপকে স্ব-গৃহে নিমন্ত্রণ করিলেন। প্রতাপ শত্রুতা বিস্মৃত হইয়া আত্মীয়স্বজন ও বন্ধুগণসহ স্বীয় রাজধানী ধূমঘাট হইতে পিতৃব্য-গৃহে গমন করিলেন। অন্তঃপুরে প্রবেশ-কালে প্রতাপ শুনিতে পাইলেন, বসন্তরায় গৃহান্তর হইতে ভৃত্যকে গঙ্গাজল আনয়নে আদেশ করিতেছেন। বসন্তরায়ের একখানি প্রিয় তরবারির নামও ছিল "গঙ্গাজল"। প্রতাপ মনে করিলেন, বসন্তরায় বুঝি তাঁহাকে স্বীয় পুরাভ্যন্তরে প্রাপ্ত হইয়া এই বার পূর্ব্ব শত্রুতা সাধন করিবেন, সেই জন্যই "গঙ্গাজল" আনিতে বলিতেছেন। বসন্তরায় কিন্তু প্রকৃতপক্ষে শ্রাদ্ধের নিমিত্ত গঙ্গাজল আনিতে বলিয়াছিলেন। প্রতাপ ক্রোধে জ্ঞানশূন্য হইয়া স্বীয় তরবারি কোষমুক্ত করিলেন। গোবিন্দরায় দূর হইতে পিতার "গঙ্গাজল" আনয়ন করিবার আদেশ শুনিয়া এবং প্রতাপকে কোষমুক্ত

তরবারি হস্তে ধাবিত হইতে দেখিয়া প্রতাপের শির লক্ষ্য করিয়া শাণিত তীর নিক্ষেপ করিলেন ; তীর প্রতাপের মস্তক অনুমাত্র স্পর্শ না করিয়া চলিয়া গেল। প্রতাপের ক্রোধাগ্নিতে ঘৃতাহুতি পড়িল। তিনি ক্রোধে দিগ্বিদিক্ জ্ঞানশূন্য হইয়া ছুটিয়া গিয়া তরবারি-প্রহারে গোবিন্দরায়ের মস্তক স্কন্ধ-চ্যুত করিয়া ফেলিলেন। গোবিন্দরায়কে প্রতাপের হস্তে নিহত হইতে দেখিয়া পুরমধ্যে আতঙ্কজনিত একটা মহাকোলাহলের সৃষ্টি হইল। প্রতাপ সে স্থলে তিলমাত্র বিলম্ব না করিয়া শোণিত-রঞ্জিত মুক্ত তরবারি হস্তে বসন্তরায়ের নিকট উপস্থিত হইলেন। বসন্তরায় তখন পিতৃশ্রাদ্ধ করিতেছিলেন ; প্রতাপকে অমন রুধিরাক্ত কলেবরে সংহারক মূর্ত্তিতে আসিতে দেখিয়া তিনি তাঁহার অভিসন্ধি হৃদয়ঙ্গম করিয়া "গঙ্গাজল" অস্ত্র আনয়ন করিতে আদেশ করিলেন। কিন্তু "গঙ্গাজল" আসিবার পূর্ব্বেই প্রতাপের করধৃত শাণিত তরবারির আঘাতে তাঁহার জীবন-নাট্যের যবনিকাপাত হইল! বসন্তরায়ের পুত্রগণ, আত্মীয়বর্গ এবং রক্ষিসৈন্যগণ প্রতাপের বিরুদ্ধে দণ্ডায়মান হইয়া যুদ্ধ করিতে লাগিল, কিন্তু প্রতাপ সহযোগিবৃন্দের সহায়তায় তাহাদের অধিকাংশকেই শমন-সদনে প্রেরণ করিলেন। অন্তঃপুরে শোণিত-গঙ্গা প্রবাহিত হইল। এইবার প্রতাপাদিত্যের কোষ্ঠীর ফল ফলিল। বসন্তরায় পিতৃস্থানীয় হইয়াই প্রতাপকে লালনপালন এবং স্নেহ করিতেন, সুতরাং তাঁহার হত্যাও পিতৃহত্যারই নামান্তর মাত্র। এই জঘন্য পাপকার্য্যের জন্য বীরত্বখ্যাতি-মণ্ডিত প্রতাপের জীবন একটা অনপনেয় কলঙ্কে মণ্ডিত হইয়া রহিয়াছে।

এই পৈশাচিক কলুষিত কার্য্যানুষ্ঠানের ফলে প্রতাপকে সারাজীবন আত্ম-গ্লানি এবং অনুতাপের অনলে দগ্ধীভূত হইতে হইয়াছে। প্রতাপ মানুষ, তিনি পিশাচ নহেন ; খুল্লতাত ও জ্ঞাতিবধ যে তাঁহার পক্ষে কি ঘোর পাপকার্য্য হইয়াছে তাহা তিনি মর্ম্মে মর্ম্মে অনুভব করিয়াছিলেন।

বসন্তরায়ের জ্যেষ্ঠা পত্নীর কোনও সন্তানসন্ততি ছিল: না, প্রতাপ শৈশবে মাতৃহীন হওয়ায় তিনি তাঁহাকে প্রতিপালন করিয়াছিলেন। তিনি প্রতাপকে এতদূর স্নেহ করিতেন যে, প্রতাপ যখন ধূমঘাটে স্বতন্ত্র রাজধানী স্থাপন করিয়া তথায় অবস্থান করিতে লাগিলেন, তখন তিনিও স্নেহের প্রাবল্যে দূরে থাকিতে না পারিয়া প্রতাপের সহিত ধূমঘাটেই আসিয়া বাস করিতে লাগিলেন। খুল্লতাত-পত্নীর স্নেহেই প্রতাপ গর্ভধারিণী জননীর অভাব বিস্মৃত হইয়াছিলেন, অদৃষ্টের অমোঘ লিখনে সেই মাতৃকল্পা খুল্লতাত-পত্নীকেই তিনি স্বহস্তে বৈধব্যের দারুণ শাস্তি প্রদান করিলেন! কথিত আছে, প্রতাপ বসন্তরায়ের ছিন্ন শির লইয়া ধূমঘাটে প্রত্যাবর্ত্তন করিয়াছিলেন, বসন্তরায়-পত্নী তাঁহার সেই সর্ব্বনাশের কথা শুনিয়া মূর্চ্ছিত হইয়া পড়িলেন, পরিশেষে চৈতন্য লাভ করিয়া প্রতাপকে অভিসম্পাত দিতে দিতে স্বামীর সেই ছিন্ন মুণ্ডের সহিত চিতানলে তনুত্যাগ করেন। শোকোন্মত্তা পিতৃব্য-পত্নীর চরণতলে নিপতিত হইয়া বিগলিত অশ্রু-নিষেকে তাঁহার চরণযুগল সিক্ত করিতে করিতে কাতর-কণ্ঠে প্রতাপ তাঁহার কৃতকর্ম্মের জন্য ক্ষমা প্রার্থনা করিতে লাগিলেন, কিন্তু রাজমহিষী স্বামি-হন্তাকে কিছুতেই ক্ষমা করিতে পারিলেন না। পিতৃব্য-হত্যার পাপেই

প্রতাপ শেষে পুড়িয়া মরিয়াছিলেন,—এই পাপেই জন্মভূমিকে স্বাধীন করিবার মহাব্রত বুঝি তাঁহার ব্যর্থ হইয়া গেল।

বসন্তরায়ের রাঘব নামক অন্যতম একটী পুত্র ছিল। প্রতাপের তরবারি-আঘাতে যখন বসন্তরায়ের অন্তঃপুরে রুধির-স্রোত বহিতে লাগিল, সেই সময় রাঘবের জননী পুত্রের প্রাণভয়ে ভীত হইয়া তাঁহাকে কচুবনে লুক্কায়িত রাখিয়াছিলেন, তদবধি রাঘব "কচুরায়" নামে পরিচিত হইয়া পড়িলেন। ইতিহাসেও রাঘব "কচুরায়" নামেই পরিচিত। প্রতাপ কচুরায়কে স্বীয় রাজধানীতে লইয়া গিয়া পরমস্নেহে পরমাদরে লালন-পালন করিতে লাগিলেন। কিন্তু রাজ্যের কতিপয় কুচক্রী সমবেত হইয়া গোপনে কচুরায়কে রাজভবন হইতে উদ্ধার করিয়া হিজলির অধীশ্বর ইশাখাঁর নিকট উপস্থিত হইল। এই কুচক্রিদলের মধ্যে রামরূপ বসু অন্যতম এবং অগ্রণী। ইশাখাঁর নিকট উপস্থিত হইয়া তাহারা নানাভাবে তাঁহাকে প্রতাপাদিত্যের বিরুদ্ধে উত্তেজিত করিতে লাগিল। দূতমুখে এই কথা শুনিয়া প্রতাপের ক্রোধাগ্নি প্রজ্বলিত হইয়া উঠিল। তিনি অনতিবিলম্বে ইশাখাঁর হিজলিরাজ্য আক্রমণ করিয়া ধূলিসাৎ করিতে কৃতসঙ্কল্প হইয়া শঙ্কর, সূর্য্যকান্ত, রডা, মদন, রঘু প্রভৃতি বীরবৃন্দকে আহ্বান পূর্ব্বক সৈন্য এবং রণতরী সজ্জিত করিতে আদেশ করিলেন। যোদ্ধবর্গের উৎসাহে সমগ্র যশোহর-রাজ্য রণোল্লাসে মত্ত হইয়া উঠিল। প্রতাপ যশোহরেশ্বরী দেবীকে মহাসমারোহে অর্চ্চনা করিয়া অস্ত্রশস্ত্র ও সৈন্যসামন্ত সমভিব্যাহারে জাহাজঘাটা

হইতে রণপোত আরোহণ পূর্ব্বক হিজলি অভিমুখে দ্রুত ধাবিত হইলেন।

ইশাখাঁ মছন্দরীও যুদ্ধায়োজনের ক্রটী করিলেন না। তাঁহার সেনাপতি বীরবর বলবন্ত অসীম নিপুণতা সহকারে যুদ্ধ পরিচালনা করিতে লাগিলেন। প্রতাপ-সৈন্য কর্ত্তৃক ইশাখাঁর সৈন্যগণ জল ও স্থলপথে অবরুদ্ধ হইয়া ব্যাঘ্রতাড়িত কুরঙ্গযূথের ন্যায় বিপদে পতিত হইল। রঘু, মদন, সূর্য্যকান্ত, শঙ্কর, রডা প্রভৃতি বীরবৃন্দের অদ্ভুত রণ-নৈপুণ্যে ইশাখাঁর সৈন্যদল সর্ব্বত্র পরাজিত হইতে লাগিল।' কামানশ্রেণী হইতে জ্বলন্ত গোলকরাজি নির্গত হইয়া জলস্থলকে অগ্নিময় করিয়া তুলিল; হিজলির অধিবাসিগণ ভীতত্রস্ত হইয়া চতুর্দ্দিকে পলায়ন করিল। প্রতাপ স্বয়ং যুদ্ধস্থলে বিচরণ করিয়া স্বীয় সৈন্য ও সেনাপতিদিগকে উৎসাহিত করিতে লাগিলেন। প্রতাপের উৎসাহ-বাক্যে অনুপ্রাণিত হইয়া যেন সৈন্যদল প্রতি মুহূর্ত্তে নবীন বল সঞ্চয় পূর্ব্বক শত্রুসৈন্য সংহার করিতে লাগিল। এইভাবে যুদ্ধ চলিয়া প্রতাপসৈন্য-নিক্ষিপ্ত একটী গোলার আঘাতে ইশাখাঁ ধরাশায়ী হইলেন। হিজলি-পতির এতাদৃশ শোচনীয় মৃত্যু দর্শনে সৈন্যগণ হতবীর্য্য হইয়া পড়িল। প্রতাপের সৈন্যগণ বিরাট জয়োল্লাসে গগন কম্পিত করিয়া বিপক্ষদলকে আক্রমণ করিল, ইশাখাঁর সৈন্যগণ সেই ভীষণ আক্রমণ সহ্য করিতে না পারিয়া আত্মরক্ষার নিমিত্ত ছত্রভঙ্গ হইয়া চতুর্দ্দিকে পলায়ন করিতে আরম্ভ করিল। বীরবর বলবন্ত শত চেষ্টা করিয়াও এই পলায়নোন্মুখ সৈন্যগণকে প্রতিনিবৃত্ত করিতে পারিলেন

না। অবশেষে উপায়ান্তর না দেখিয়া স্বল্পসংখ্যক সৈন্য লইয়া তিনি শত্রুসৈন্য-সাগরে ঝম্প প্রদান করিলেন; কিন্তু তাঁহার ঐ তুচ্ছ শক্তি প্রতাপের বিরাট শক্তির নিকট কতক্ষণ? অল্পক্ষণ মধ্যেই তিনিও মৃত্যুকে বরণ করিয়া লইলেন।

যুদ্ধে প্রতাপ বিজয়লাভ করিলেন বটে, কিন্তু যে জন্য এই যুদ্ধায়োজন তাহা সম্যক চরিতার্থতা লাভ করিল না। রূপরাম ও কচুরায়কে অবরুদ্ধ করাই প্রতাপের প্রধান উদ্দেশ্য ছিল, কিন্তু ধূর্ত্ত রূপরাম পূর্ব্বেই বুঝিয়াছিলেন যে, এই মহাসংগ্রামে হিজলি-পতির পরাজয় অবশ্যম্ভাবী, সুতরাং তিনি যুদ্ধ আরম্ভ হইবার অল্পদিন পরেই কচুরায়কে লইয়া দিল্লী অভিমুখে পলায়ন করেন।

প্রতাপ হিজলি বিজয় পূর্ব্বক সেখানে হিন্দু শাসনকর্ত্তা নিযুক্ত করিয়া বিজয়-লব্ধ ধনরত্নাদিসহ মহাসমারোহে স্বীয় রাজ্যে প্রত্যাবর্ত্তন করিলেন। যশোহর-রাজ্য প্রতাপের বিজয়দুন্দুভি-নিনাদে সজীব হইয়া উঠিল। প্রজাবৃন্দ বিজয়ী রাজার অভ্যর্থনার জন্য বিপুল আয়োজন করিল, রাজধানী ধূমঘাটের ঘরে ঘরে বিজয়-উৎসব আরম্ভ হইল। প্রতাপ সর্ব্ব প্রথমে জননী যশোহরেশ্বরী দেবীর মন্দিরে গমন করিয়া ষোড়শোপচারে দেবীর অর্চ্চনা করিলেন এবং ব্রাহ্মণ, দরিদ্র ও সৈন্যদিগকে পরিতোষপূর্ব্বক ভোজন করাইয়া নানা উপহার-দ্রব্য প্রদান করিলেন।

হিজলি বিজয় করিয়া প্রতাপ যশোহরে প্রত্যাগমনপূর্ব্বক শুনিতে পাইলেন যে, বিক্রমপুরের অধীশ্বর চাঁদরায় ও কেদাররায় নামক বীরদ্বয়

তাঁহার বিরুদ্ধে অস্ত্র ধারণ করিবার আয়োজন করিতেছেন। প্রতিবাসী জমিদারের এই ঔদ্ধত্য প্রতাপের সহ্য হইল না, তিনি কালবিলম্ব না করিয়া সসৈন্যে তাঁহাদের রাজধানী শ্রীপুর আক্রমণ করিলেন। চাঁদরায় কেদাররায়ও পশ্চাৎপদ হইবার পাত্র নহেন, তাঁহারাও প্রতাপকে বাধা দিবার নিমিত্ত সৈন্য সমভিব্যাহারে অগ্রসর হইলেন। দুইদলে যুদ্ধ আরম্ভ হইল। প্রতাপের আগ্নেয়াস্ত্র শ্রাবণের ধারার মত শ্রীপুরের উপর অগ্নিবর্ষণ করিতে লাগিল। শ্রীপুরের কামানসমূহও প্রত্যুত্তর প্রদানে বিরত হয় নাই। কিয়ৎক্ষণ যুদ্ধের পর চাঁদরায় কেদাররায় বুঝিতে পারিলেন,—হিন্দুতে হিন্দুতে ভাইয়ে ভাইয়ে যুদ্ধ আত্মশক্তিনাশ ও দেশের অনিষ্টসাধন ব্যতীত আর কিছুই নহে,—এ যুদ্ধ হিন্দুর সর্ব্বনাশ ও মোগলের উন্নতির পথ পরিষ্কৃত করিবে মাত্র। তখন তাঁহারা প্রতাপের নিকট সন্ধির প্রার্থনা করিলেন। প্রতাপ চাঁদরায় কেদাররায়ের সহিত মৈত্রীবন্ধনে আবদ্ধ হইয়া তাঁহাদিগকে এই প্রতিজ্ঞাবদ্ধ করাইয়া লইলেন যে,—তাঁহারা জননী জন্মভূমির স্বাধীনতা রক্ষার জন্য সমবেত হইয়া মোগলের বিরুদ্ধে অস্ত্রধারণ করিতে দ্বিরুক্তি করিবেন না,—জন্মভূমিকে পরাধীনতার শৃঙ্খল হইতে মুক্ত করাই তাঁহাদের জীবনের প্রধান উদ্দেশ্য হইবে,—কোনও প্রকার প্রলোভনে বশীভূত বা ভয়ে অভিভূত হইয়া কেহ মোগলের অধীনতা স্বীকার বা পক্ষাবলম্বন করিতে পারিবেন না।

বঙ্গের সমুদ্রতীরবর্ত্তী স্থানসমূহ দুর্দ্দান্ত পর্ত্তুগীজ দস্যুর অত্যাচারে নিতান্ত উৎপীড়িত হইয়া পড়িয়াছিল, দুর্ব্বৃত্তেরা জলপথে আসিয়া এক

একটা গ্রামের উপর আপতিত হইয়া গ্রামবাসীদিগের যথাসর্ব্বস্ব লুণ্ঠন পূর্ব্বক অসংখ্য যুবকযুবতী ও বালকবালিকা ধরিয়া লইয়া গিয়া স্থানান্তরে দাসরূপে বিক্রয় করিত! তৎকালে ফিরিঙ্গী-ভীতি এতদূর প্রবল হইয়া পড়িয়াছিল যে, উহাদের আগমন-সংবাদ শুনিবা মাত্রই গ্রামবাসিগণ ভয়ে গ্রামান্তরে পলায়ন করিত! এইরূপে প্রতিবৎসর যে কত সমৃদ্ধি-শালী ধনজনপূর্ণ গ্রাম দুর্ব্বৃত্ত পর্ত্তুগীজ দস্যুর পাশবিক অত্যাচারে শ্মশানে পরিণত হইত তাহার সংখ্যা নিরূপণ করা সাধ্যাতীত। প্রতাপ হৃদয়ঙ্গম করিলেন, ফিরিঙ্গীগণ দেশের যে সর্ব্বনাশ সাধন করিতেছে তাহা নিবারণ করিতে না পারিলে স্বাধীনতার স্বপ্ন দেখিয়া ফল নাই। দেশের এই কল্যাণ সাধনোদ্দেশে তিনি আরাকানাধিপতি মঙ্গরা জাজীর সহিত বন্ধুত্ব স্থাপন করেন। এই বন্ধুত্বের বিনিময়ে মগরাজ ফিরিঙ্গী-দলনে প্রতাপাদিত্যকে প্রভূত সাহায্য করিয়াছিলেন। দেশীয় জমীদারবর্গের সমবেত শক্তি, মগরাজের ভুজবল এবং প্রতাপের প্রবল পরাক্রম একত্র হইয়া অল্পদিনের মধ্যেই পর্ত্তুগীজ দস্যুদলকে বিতাড়িত করিতে সমর্থ হইল। ভীতি-বিহ্বল আতঙ্কগ্রস্ত দেশ আবার পূর্ব্ব শান্তি ফিরিয়া পাইল।

এইবার প্রতাপ বুঝিতে পারিলেন যে, মোগলের বিরুদ্ধে অস্ত্রধারণ করিয়া স্বাধীনতা ঘোষণা করিবার উপযুক্ত শক্তি তিনি সঞ্চয় করিতে সমর্থ হইয়াছেন। আর বেশী দিন মোগলের অধীন সামন্ত নৃপতিরূপে হীন জীবন যাপন করা স্বাধীনতাপ্রয়াসী প্রতাপের সহ্য হইল না।

তিনি অচিরে স্বাধীনতা ঘোষণার আয়োজন করিতে লাগিলেন। স্বাধীন নৃপতির মত রাজসিংহাসনে বসিতে না পারিলে তাঁহার হৃদয় শান্ত ও তৃপ্ত হইবে না। তৎকালীন ভৌমিক রাজন্যবর্গের মধ্যে প্রতাপাদিত্যই ছিলেন সর্ব্বপ্রধান। রাজসূয়-যজ্ঞের ন্যায় বিরাট অনুষ্ঠান সহকারে স্বাধীনতা ঘোষণা করিয়া তিনি রাজধানী ধূমঘাটে সিংহাসনে আরোহণ করিলেন। বঙ্গের নানা স্থান হইতে নিমন্ত্রিত হইয়া রাজা, ভৌমিক, জমিদার ও আত্মীয়বর্গ ধূমঘাটে আগমন করিয়া এই নবীন স্বাধীন হিন্দু নৃপতিকে অভিনন্দিত করিলেন। যশোহর-রাজ্য যেন একটা নবীন মন্ত্রশক্তির উদ্দীপনায় অনুপ্রাণিত হইয়া উঠিল, মহোৎসবের অবিরাম ধারা বহিয়া চলিল। সমবেত ব্যক্তিবর্গকে প্রতাপ বঙ্গের দুর্দ্দশা ওজস্বিনী ভাষায় বুঝাইয়া দিলেন ;—তাঁহার এই স্বাধীনতা ঘোষণা স্বীয় স্বার্থসংরক্ষণের জন্য নহে, সমগ্র বঙ্গের—সমগ্র জাতির কল্যাণের জন্য ; আর তাঁহার এই স্বাধীনতার প্রয়াস, পরিপোষণ, সংরক্ষণ ও শ্রীবৃদ্ধি নির্ভর করিতেছে বঙ্গের প্রত্যেক ভৌমিক-রাজের ক্ষাত্রশক্তির উপর। প্রতাপ সকলকে বুঝাইয়া দিলেন, বঙ্গের স্বাধীনতারক্ষারূপ মহাব্রত উদ্‌যাপনে অনন্ত বাধা বিঘ্নকে উল্লঙ্ঘন করিতে হইবে,—জীবন-মৃত্যু লইয়া কন্দুকক্রীড়া করিতে হইবে ;—তিন শত বৎসর ধরিয়া জাতির বুকের উপর যে পাষাণ-স্তূপ সঞ্চিত হইয়া আছে, তাহা অপসারিত করিতে হইলে হিংসা, বিবাদ, আত্মকলহ বিস্মৃত হইয়া একতার বৈজয়ন্তী-তলে সমবেত হইতে হইবে,—দেশমাতৃকার পূজায় সর্ব্বপ্রকার ঐহিক সুখ বিসর্জ্জন দিতে হইবে।

প্রতাপ নিজনামে মুদ্রা প্রচলিত করিলেন। প্রচণ্ড মোগল-শক্তির বিরুদ্ধাচরণ করিতে হইলে যেরূপ আয়োজন আবশ্যক দূরদর্শী প্রতাপ উপযুক্ত ব্যক্তির উপর তাহার ভার অর্পণ করিয়া স্বয়ং সমস্ত বিষয় পর্য্যবেক্ষণ করিতে লাগিলেন। সূর্য্যকান্ত, শঙ্কর, মদন, ভবানীদাস, প্রতাপদত্ত প্রভৃতি কর্ম্মচারিবৃন্দ বিভিন্ন বিভাগের ভারগ্রহণ করিয়া অক্লান্ত পরিশ্রমে কর্ম্মসম্পাদন করিতে লাগিলেন। রাজ্যের সর্ব্বত্র দুর্গ নির্ম্মিত হইয়া নানাবিধ অস্ত্রশস্ত্রে এবং খাদ্যদ্রব্যে তাহা পূর্ণ হইতে লাগিল। নৌ-শক্তি বৃদ্ধির জন্য রণপোত সকল নির্ম্মিত হইতে লাগিল। চাকশ্রী একটী প্রধান পোতাশ্রয়ে পরিণত হইল। নিত্য দলে দলে নূতন সৈন্য সংগ্রহ করিয়া তাহাদের যুদ্ধ শিক্ষার ব্যবস্থা হইতে লাগিল। মোগলদিগের শক্তি এবং গতিবিধি পর্য্যবেক্ষণের নিমিত্ত সুদক্ষ সুচতুর গুপ্তচর সকল ইতস্ততঃ প্রেরিত হইল। আপামর সাধারণকে মোগল-শক্তির বিরুদ্ধে উত্তেজিত করিয়া মাতৃ-পূজায় যোগদানের আমন্ত্রণের নিমিত্ত বাগ্মিপ্রবর শঙ্কর বঙ্গের নানাস্থানে পর্য্যটন পূর্ব্বক বক্তৃতা এবং উপদেশ দিতে লাগিলেন। শঙ্করের জ্বালাময়ী বক্তৃতায় সমগ্র দেশে যেন একটা তড়িৎ শক্তির সঞ্চার হইল। প্রচার কার্য্য করিতে করিতে শঙ্কর মোগলের শক্তি পর্য্যবেক্ষণের নিমিত্ত যাইয়া রাজমহলে উপস্থিত হন। সে স্থানের তৎকালীন ভারপ্রাপ্ত কর্ম্মচারী শেরখাঁ নামক এক ব্যক্তি কৌশলে শঙ্করকে কারারুদ্ধ করেন। কিন্তু সুচতুর শঙ্কর অবিলম্বে কারাগৃহ হইতে পলায়ন করিয়া যশোহরে উপনীত হন। ইহার ফলে

মোগলদিগের সহিত প্রতাপাদিত্যের সংঘর্ষ উপস্থিত হয়, কিন্তু মোগলেরা পরাজিত হইয়া পলায়ন করে; প্রতাপের নৌ-বাহিনী মোগল-সৈন্যকে রাজমহল পর্য্যন্ত বিতাড়িত করিয়া দেয়।

হিজলি-অধিপতি ইশাখাঁর সহিত যখন প্রতাপের যুদ্ধ উপস্থিত হয়, তখন প্রতাপ-শক্তি-অভিজ্ঞ রূপরাম বসু প্রতাপ-হস্তে পাঠানের পরাজয় সুনিশ্চিত বুঝিয়া কচুরায়কে লইয়া দিল্লীতে পলায়ন করেন। ইঁহারা যখন দিল্লীতে অবস্থান করিতেছিলেন, তখন প্রতাপের ঔদ্ধত্যের কাহিনী ক্রমাগতই সম্রাটের কর্ণগোচর হইতে থাকে এবং রূপরাম ও কচুরায় উহার সমর্থন করেন। সম্রাট প্রতাপের এবম্বিধ আচরণে ক্রুদ্ধ হইয়া তাঁহাকে শাস্তিদানের নিমিত্ত ইব্রাহিম খাঁ নামক একজন সেনাপতিকে সৈন্যসহ প্রেরণ করেন, কিন্তু প্রতাপের বীর্য্যবহ্নির নিকট এই মোগল সৈন্যদল শুষ্কতৃণবৎ দগ্ধ হইয়া গেল। সম্রাট্ পুনরায় আজিম খাঁ নামক একজন সেনাপতির অধীনে এক বিরাট বাহিনী প্রেরণ করেন, বঙ্গবাসীর প্রবল শক্তির নিকট তাহারাও পরাজিত ও বিধ্বস্ত হইয়া পলায়ন করিতে বাধ্য হয়। সম্রাট্ পুনঃপুনঃ পরাজয়ে ক্রোধান্ধ হইয়া অতঃপর মানসিংহকে দ্বাবিংশতি সহস্র সৈন্যদল সমন্বিত বিরাট বাহিনীর নেতৃত্ব প্রদান করিয়া বঙ্গদেশাভিমুখে প্রেরণ করেন। সন্ধান নির্দ্দেশের জন্য রূপরাম এবং কচুরায় সেই অভিযানের সহযাত্রী হইয়া বাংলা দেশে আসেন। বাংলায় পৌঁছিয়া মানসিংহ ভবানন্দ মজুমদার নামক এক স্বদেশদ্রোহী বিশ্বাসঘাতক ব্রাহ্মণের সাহায্য প্রাপ্ত হন। এই ব্রাহ্মণ যশোহরের রাজবংশের অন্নে

# কর্ণেল সুরেশচন্দ্র বিশ্বাস

১৮৬১ খ্রীষ্টাব্দে নদীয়া জেলার নাথপুর নামক একটী গ্রামে সম্ভ্রান্ত বিশ্বাস-বংশে সুরেশচন্দ্র জন্মগ্রহণ করেন। তাঁহার পিতার নাম গিরিশচন্দ্র বিশ্বাস। ইচ্ছামতীর তীরে শান্তস্নিগ্ধছায়াচ্ছন্ন পল্লীজননীর নিভৃত নিকেতনে যে শিশু জন্মগ্রহণ করিয়াছিল, একদিন তাঁহার রণনিনাদে, বীর্য্যমত্তায়, সাহসে ও অসিঘূর্ণনে সুদূর ব্রেজিল-রাজ্যও বিস্মিত ও চমৎকৃত হইয়াছিল।

বালকের বিকাশোন্মুখ জীবনের কার্য্য-ধারা হইতেই তাহার গৌরবদীপ্ত ভবিষ্যজ্জীবনের একটা ক্ষীণ আভাস পাওয়া যায়। যে বালক একদিন বড় হইবে বাল্যকালেই তাহার বৃত্তিসমূহ স্ফুরিত হইতে থাকে। সুরেশচন্দ্রও তাঁহার সুকুমার শৈশবজীবনে যে সাহস, অকুতোভয়তা ও বীরত্বের পরিচয় দিয়াছিলেন তদ্দর্শনে অনেকেই মনে করিয়াছিলেন যে, এই বালক কালে একজন বীর বলিয়া খ্যাতিলাভে সমর্থ হইবে। সুরেশচন্দ্র লেখাপড়ার প্রতি মোটেই মনোযোগী ছিলেন না, কিন্তু তিনি ভ্রমণ ও বীরত্বকাহিনী শ্রবণে ও দুঃসাহসিক কার্য্য সম্পাদনে খুবই আনন্দ উপভোগ করিতেন। যেখানেই বীরত্ব-কাহিনীর আলোচনা হইত বালক সুরেশ মন্ত্রমুগ্ধের ন্যায় সেই বীরত্বগাথা শ্রবণ করিতেন। শুনিতে শুনিতে তাঁহার মুখমণ্ডল অপূর্ব্ব জ্যোতিতে সমুদ্ভাসিত হইয়া

উঠিত। উচ্চ বৃক্ষচূড়ায় আরোহণ করিয়া পক্ষিশাবক আহরণ, নদীতে সন্তরণ, দাঁড়টানা, মাছধরা, কাহারও উদ্যানের ফলমূল অপহরণ, গভীর অন্ধকার রাত্রিতে বাজী রাখিয়া দূরবর্ত্তী স্থান হইতে কোনও দ্রব্য আনয়ন, পক্ষিশিকার, গর্ত্ত খুঁড়িয়া শৃগালশাবক বাহির করা,—এই সমুদয় দুর্ব্বৃত্তজনোচিত কার্য্যসাধনে বালক অপরিসীম আনন্দ উপভোগ করিতেন। তাঁহার আর একটী প্রিয় কার্য্য ছিল সতরঞ্চ খেলা; লোকাভাবে তিনি একাকীই উভয়পক্ষীয় গুটিকা যথাস্থানে সন্নিবেশিত করিয়া উহা পরিচালনা করিতেন। সুরেশচন্দ্রের একটী দল ছিল, সহচরেরা তাঁহার আদেশ ভয়ে হউক, ভালবাসায় হউক নতশিরে পালন করিত। মুকুন্দরাম বর্ণিত ব্যাধবালক কালকেতু 'শিশু মাঝে যেমন মণ্ডল,' সুরেশচন্দ্রও তদ্রূপ সমুদয় বালকের নেতা ছিলেন। এই বালকদিগকে লইয়া সুরেশ সময় সময় কৃত্রিম যুদ্ধের অভিনয় করিতেন। বালক নেপোলিয়ন, যেমন বরফের দুর্গ নির্ম্মাণ করিয়া বরফখণ্ড নিক্ষেপ পূর্ব্বক গোলাবর্ষণের আকাঙ্ক্ষা চরিতার্থ করিতেন, সুরেশচন্দ্রও তদ্রূপ টিনের তরবারি, বংশদণ্ড, বৃক্ষশাখা, উপলখণ্ড এবং নবকর্ষিত ক্ষেত্রের মৃত্তিকা-রাশি লইয়া রণাভিনয় করিতেন।

সুরেশচন্দ্র তখন একাদশ বৎসর বয়সের বালক। একটী বৃক্ষে পক্ষিশাবক হইয়াছে দেখিয়া তিনি আর লোভ সম্বরণ করিতে পারিলেন না, শাবক পাড়িবার জন্য বৃক্ষে আরোহণ করিয়া পক্ষি-নীড়ের নিকটবর্ত্তী হইয়াছেন, এমন সময় ভীষণ গর্জ্জন শুনিয়া নীচের দিকে চাহিয়া দেখেন,

এক ভয়ঙ্কর বিষধর সর্প কোটর হইতে বহির্গত হইয়া ফণা বিস্তার করিয়া তাঁহার দিকে ধাবিত হইতেছে। সর্পের ক্রোধদীপ্ত নয়ন হইতে যেন অনল-শিখা নির্গত হইতেছিল। অবতরণ করিয়া পলায়ন করিতে গেলে তিনি সর্পের হস্ত হইতে নিস্তার পাইবেন না, এবং অত উর্দ্ধ হইতে লম্ফ দিলেও মৃত্যু অনিবার্য্য। বালক আসন্ন মৃত্যু দর্শনে ভীত হইলেন না; কর্ত্তব্য স্থির করিয়া শাখার উপর উপবিষ্ট রহিলেন। উদ্যতফণ সর্প লেলিহান জিহ্বা বিস্তার করিয়া গর্জ্জন করিতে করিতে নিকটে আসিয়া যেমন তাঁহাকে দংশন করিতে উদ্যত হইল, অমনি বালক দৃঢ় মুষ্টিতে সর্পের মস্তক চাপিয়া ধরিলেন। সর্প তখন লাঙ্গুল দ্বারা সুরেশচন্দ্রের হস্ত বেষ্টন করিতে আরম্ভ করিল। সুরেশচন্দ্র বাম হস্তে পকেট হইতে একখানি তীক্ষ্ণধার ছুরিকা বাহির করিয়া দন্তদ্বারা খুলিয়া ফেলিয়া সর্পের গ্রীবাদেশ কর্ত্তনপূর্ব্বক ভূতলে নিক্ষেপ করিলেন।

পূর্ব্বেই পিতা গিরিশচন্দ্র পুত্রকে কলিকাতায় লইয়া গিয়া ভবানীপুরস্থ লণ্ডন মিশন স্কুলে ভর্ত্তি করিয়া দিয়াছিলেন। কিন্তু কলিকাতার বদ্ধ আবেষ্টনের মধ্যে সুরেশচন্দ্রের ভাল লাগিত না। জন্মভূমির বিস্তৃত মাঠ, নদীর তীর, উন্মুক্ত বাতাস, বিহঙ্গ-কল-কূজিত বনভূমি, পক্ক ফলভারাবনত বৃক্ষরাজিপরিপূর্ণ উদ্যান সুরেশচন্দ্রকে যেন সমস্বরে আহ্বান করিত; সুরেশচন্দ্র ছুটি পাইলেই নাথপুরে আসিয়া স্বস্তির নিশ্বাস ফেলিতেন। কি একটা অবকাশ উপলক্ষে সুরেশচন্দ্র সেবার নাথপুরে আসিয়াছেন। ছিপ দিয়া মাছ ধরা তাঁহার একটা প্রিয় কার্য্য ছিল। সেদিন তাঁহারা

তিন বন্ধু মিলিয়া গ্রামান্তর হইতে মাছ ধরিয়া ছিপ স্কন্ধে গৃহাভিমুখে আসিতেছিলেন, তখন সন্ধ্যা আগতপ্রায়। যখন তাঁহারা একটা মাঠের ভিতর আসিয়া উপস্থিত হইলেন, তখন দেখিতে পাইলেন, একটী বন্যবরাহ ক্ষিপ্তপ্রায় হইয়া তাঁহাদের দিকে ছুটিয়া আসিতেছে, একদল কুকুর লইয়া কয়েকজন শিকারী সাহেব গুলি নিক্ষেপ করিতে করিতে বরাহটীকে তাড়া করিতেছেন। সুরেশ কৌতূহলাক্রান্ত হইয়া সেস্থানে দণ্ডায়মান হইলেন, কিন্তু তাঁহার সঙ্গিদ্বয় নিতান্ত ভীত হইয়া পড়িল। নিকটে কোনও বৃক্ষ নাই যে, তাহাতে আরোহণ করিলে এই আসন্ন বিপদ হইতে মুক্তিলাভ হয়। সুরেশচন্দ্রের একান্ত ইচ্ছা যে, তিনি বরাহ-শিকার দর্শন করেন, তাই তিনি সঙ্গিদ্বয়কে পলাইতে ইঙ্গিত করিয়া সেই স্থানে দণ্ডায়মান রহিলেন। আহত ক্রুদ্ধ বন্যবরাহ অতীব ভীষণ, উহারা যাহাকে সম্মুখে পায় তাহারই উপর আপতিত হইয়া দন্তাঘাতে তাহার প্রাণবিনাশ না করিয়া ক্ষান্ত হয় না। শিকারী সাহেবগণ চীৎকার করিয়া সুরেশচন্দ্রকে পলায়ন করিতে বলিতে লাগিলেন, কিন্তু বীর বালক নির্ভীক চিত্তে তথায় দণ্ডায়মান রহিলেন। ক্ষতবিক্ষতাঙ্গ রক্তাক্তকলেবর ক্রোধ-কণ্টকিতদেহ বরাহ বজ্রনির্ঘোষে দিঙ্মণ্ডল কম্পিত করিয়া সুরেশের উপর নিপতিত হইল। বালক অমনি দৃঢ়মুষ্টিতে ছিপ ধরিয়া বরাহের মস্তকে আঘাত করিলেন, বরাহ ঘূর্ণিত হইয়া পড়িয়া গেল। বালকের পুনঃ পুনঃ আঘাতে বরাহ প্রতিআক্রমণের অবসর পাইল না। ইত্যবসরে শিকারীদিগের কুকুরের দল আসিয়া বরাহটাকে আক্রমণ করিল এবং

অল্পক্ষণমধ্যে সাহেবেরাও আসিয়া পড়িলেন সুতরাং বরাহ আর নিস্তার পাইল না, বন্দুকের আঘাতে সেই স্থানে পঞ্চত্বলাভ করিল। সাহেবেরা অদূরবর্ত্তী গ্রামের নীলকুঠীর কর্ম্মচারী। ইংরাজ জাতির একটা বিশেষ গুণ এই যে, তাহারা বীরত্বের আদর করিতে জানে। বালক সুরেশচন্দ্রের এই নির্ভীকতায় সাহেবেরা বিস্মিত ও মুগ্ধ হইয়া তাঁহার উপর অজস্র প্রশংসাবাদ বর্ষণ করিতে লাগিলেন। এই বরাহ-শিকার হইতেই তাঁহার ভাবী উজ্জ্বল গৌরবময় জীবনের সূচনা হইল।

তিনি প্রায়ই নাথপুরের নীলকুঠীতে যাতায়াত করিতে করিতে ক্রমশঃ সাহেব ও মেমদিগের প্রিয়পাত্র হইয়া পড়িলেন। কুঠীর অধ্যক্ষ সাহেবের মেম সুরেশচন্দ্রকে পুত্রের ন্যায় ভাল বাসিতেন, সুরেশও মেমকে মায়ের মত শ্রদ্ধাভক্তি করিতেন। এই কুঠীতে যাতায়াতে সুরেশচন্দ্র ইংরেজী কথোপকথনে সুদক্ষ হইয়া উঠিতে লাগিলেন। কিন্তু অধিক দিন সুরেশচন্দ্র এই সৌভাগ্য ভোগ করিতে পারিলেন না; অল্পদিন পরেই তাহাকে বালিগঞ্জে ফিরিতে হইল।

সুরেশচন্দ্র একদিন সঙ্গীদিগকে লইয়া গড়ের মাঠে বেড়াইতে গিয়াছিলেন। মাঠে দুই জন ইংরাজ যুবক তাঁহাদিগকে 'নেটিভ', 'নিগার', 'ব্রুট' প্রভৃতি নীচজনোচিত ভাষায় বিদ্রূপ করিতে লাগিল। তিনি প্রথমতঃ কিছু বলিলেন না, কিন্তু যখন দেখিলেন, ইংরেজদ্বয় নিবৃত্ত না হইয়া ক্রমশঃ বিদ্রূপের মাত্রা বৃদ্ধি করিতেছে, তখন আর তাঁহার সহ্য হইল না; তিনিও যাহা মুখে আসিল তাহা বলিয়া গালি দিতে লাগিলেন। তারপর

ঘুষাঘুষি আরম্ভ হইল। কিন্তু সুরেশের বজ্রমুষ্টির আঘাত সহ্য করিয়া ইংরেজ যুবকদ্বয় বেশীক্ষণ দাঁড়াইয়া থাকিতে পারিল না, রক্তাক্তশরীরে ভূমিসাৎ হইল।

বয়োবৃদ্ধির সঙ্গে সঙ্গে সুরেশচন্দ্রের দুর্দ্দমনীয়তা প্রশমিত না হইয়া আরও বৃদ্ধি পাইতে লাগিল। তিনি লণ্ডন মিশন স্কুলের ছাত্র বটে, কিন্তু মাসের অধিকাংশ দিনই স্কুলে যাইতেন না, যেদিন যাইতেন সেইদিন শিক্ষকেরা তাঁহার দৌরাত্ম্যে অস্থির হইয়া উঠিতেন,—সহপাঠীরা প্রমাদ গণিত। সুরেশচন্দ্র মস্তিস্ক চালনা অপেক্ষা শরীর চালনাই বেশী ভাল বাসিতেন এবং তাহাতেই তাঁহার তৃপ্তি সাধিত হইত। তাঁহার মাতাপিতা এবং খুল্লতাত তাঁহার এই উচ্ছৃঙ্খলতায় বড়ই মনঃপীড়া অনুভব করিতে লাগিলেন। গিরিশচন্দ্র পুত্রকে সৎপথে আনিবার জন্য তিরস্কার এবং অবশেষে প্রহার পর্য্যন্ত করিতে আরম্ভ করিলেন। তিরস্কৃত ও প্রহৃত হইয়া তিনি মধ্যে মধ্যে বাড়ী হইতে পলায়ন করিয়া খৃষ্টান বন্ধুদিগের গৃহে অবস্থান এবং তাহাদের সহিত আহার বিহার করিতেন, এইরূপে ক্রমশঃ তাঁহার হিন্দুধর্ম্মের প্রতি অশ্রদ্ধা এবং খৃষ্টধর্ম্মের প্রতি আন্তরিকতা বৃদ্ধি পাইতে লাগিল। পরম বৈষ্ণববংশে জন্মগ্রহণ করিয়া তাঁহার এই যবনোচিত ব্যবহারে পিতা গিরিশচন্দ্র অত্যন্ত মর্ম্মাহত হইয়া একদিন সুরেশচন্দ্রকে ভীষণভাবে প্রহারপূর্ব্বক বলিয়া দিলেন, যদি তিনি খৃষ্টানদিগের সংস্রব পরিত্যাগ না করেন তবে তিনি তাঁহাকে ত্যাজ্যপুত্র করিবেন। কিন্তু স্বাধীনতাপ্রয়াসী স্বেচ্ছাপরতন্ত্র বালক এই তাড়নায় ক্রুদ্ধ হইয়া

মাতাপিতার, আত্মীয় স্বজন এমন কি হিন্দুসমাজের সংস্রব পরিত্যাগ করিয়া স্বীয় ভাগ্যনির্দ্দিষ্ট পথাবলম্বনে কৃতসঙ্কল্প হইলেন। তিনি জানিতেন, সে পথে পদার্পণ করিলে তাঁহার দুর্দ্দশার সীমা পরিসীমা থাকিবে না, তথাপি তিনি তাঁহার অভীষ্টসাধনেই যত্নবান হইলেন। লণ্ডন মিশন কলেজের অধ্যক্ষ আষ্টন সাহেব সুরেশকে তাঁহার নির্ভীকতার জন্য সমধিক স্নেহ করিতেন। সুরেশ তাঁহার নিকট গমন করিয়া খৃষ্টধর্ম্মে দীক্ষিত হইলেন। তখন তাঁহার বয়স মাত্র ত্রয়োদশ বৎসর। পিতা পুত্রের এই ধর্ম্মান্তর গ্রহণ-সংবাদ শ্রবণমাত্র ক্রুদ্ধ ও মর্ম্মপীড়িত হইয়া তাঁহাকে ত্যাজ্যপুত্র করিলেন, স্নেহময়ী জননী কাঁদিয়া বুক ভাসাই-লেন। আষ্টন সাহেব সুরেশচন্দ্রের আহার ও বাসস্থানের ব্যবস্থা করিয়া দিয়াছিলেন, কিন্তু পরের গলগ্রহ হইয়া থাকা তাঁহার মোটেই ভাল লাগিল না। তিনি স্বীয় জীবিকার্জ্জনের নিমিত্ত একটী চাকরীর চেষ্টা করিতে লাগিলেন। কিন্তু অল্প বয়স, সামান্য শিক্ষা এবং সর্ব্বোপরি খৃষ্টধর্ম্ম গ্রহণ তাঁহার কর্ম্মপ্রাপ্তির পক্ষে বিশেষ অন্তরায় হইল। আষ্টন সাহেবের আশ্রয়ে থাকিয়া তিনি ইচ্ছামত লেখাপড়া শিক্ষা করিয়া অনায়াসে স্বীয় জীবিকার্জ্জনের পথ কুসুমাস্তৃত করিয়া লইতে পারিতেন, কিন্তু লেখাপড়া তাঁহার মোটেই ভাল লাগিল না। তিনি আফিসে আফিসে রাস্তায় রাস্তায় ঘুরিয়া চাকরীর সন্ধান করিতে লাগিলেন, তাঁহার দুর্গতির একশেষ হইল, কিন্তু চাকরী জুটিল না। খৃষ্টান মিশনারীরা এদেশীয়দিগকে খৃষ্টান করিবার সময় নানা প্রলোভন

দেখায়, এমনকি অর্দ্ধ রাজ্য ও রাজকন্যা হাতে হাতে পাওয়াইয়া দিবার প্রতিশ্রুতি পর্য্যন্ত করিয়া থাকে, কিন্তু কার্য্যোদ্ধার হইয়া গেলে যাহার সর্ব্বনাশ করিল সে দুই বেলা দুই মুষ্টি পেট ভরিয়া খাইতে পাইতেছে-কিনা তাহা দেখিবার বড় একটা অবসর পায় না। সুরেশচন্দ্রের অবস্থাও তাহাই হইল। তথাপি তিনি হৃদয়ের বল এবং আত্মপ্রত্যয় হারাইলেন না। অবশেষে স্পেন্‌সেস্ হোটেলে স্বল্প বেতনে একটী কর্ম্ম জুটিল। এইবার তাঁহার দাঁড়াইবার একটু স্থান হইল। এই হোটেলে সাহেব মেমদিগের মধ্যে সর্ব্বদা থাকিয়া তিনি ইংরাজদিগের আচারব্যবহার সম্বন্ধে অনেকটা অভিজ্ঞতা অর্জ্জন করিলেন ও বেশ দ্রুত ইংরাজীতে কথা কহিতে শিখিলেন। ইহা তাঁহার ভাবী জীবনে বিশেষ উপকারে আসিয়াছিল।

স্পেন্‌সেস্ হোটেলে কর্ম্ম করিবার কালে তাঁহাকে স্বদেশ হইতে নবাগত সাহেবদিগকে হোটেলে লইয়া আসিবার জন্য জাহাজ-ঘাটে যাইতে হইত। এইরূপে যাওয়া-আসা করিতে করিতে তাঁহার হৃদয় আর একটা অভিনব আকাঙ্ক্ষায় মাতিয়া উঠিল। বিলাতযাত্রার জন্য তিনি উৎসুক হইলেন। কিন্তু অর্থ কোথায়? তাঁহার ন্যায় সহায়-সম্বল বিহীন নিঃস্ব দরিদ্রের পক্ষে বিলাতযাত্রার কল্পনা স্বপ্নমাত্র! যখন তিনি দেখিলেন যে, বিলাত-যাত্রা তাঁহার পক্ষে অসম্ভব, তখন তিনি রেঙ্গুন যাইয়া সমুদ্র-যাত্রার সাধ মিটাইবার সঙ্কল্প করিলেন। তাঁহার নিকট যে অর্থ ছিল, তদ্দ্বারা রেঙ্গুনযাত্রা অনায়াসে সম্পন্ন হইতে পারিবে।

অবশেষে একদিন সত্য সত্যই তিনি রেঙ্গুনযাত্রা করিলেন। রেঙ্গুনে অবতরণ করিয়া জনৈক পুরাতন বন্ধুর সহিত সাক্ষাৎ হওয়ায় তাঁহার খুবই স্থবিধা হইল। বন্ধুর বাসাতেই অবস্থান করিয়া তিনি চাকরীর অন্বেষণ করিতে লাগিলেন।

রেঙ্গুন তখন নিরাপদ স্থান ছিল না। পথে ঘাটে দিবাদ্বিপ্রহরে দস্যুতস্করেরা পথিকের প্রাণসংহার করিয়া যথাসর্ব্বস্ব লুণ্ঠন করিত। একদিন সন্ধ্যার অব্যবহিত পরেই স্থরেশচন্দ্র ইরাবতী নদীতে দাঁড় টানিয়া শ্রান্তদেহে বাসায় ফিরিতেছিলেন। তাঁহার সহিত একটী রুল ব্যতীত আর কোনও অস্ত্রই ছিল না। সহসা একটা গলির মধ্যে তুইজন মগদস্যু তাঁহাকে আক্রমণ করিল। স্থরেশ তৎক্ষণাৎ একজনের মস্তকে রুল দিয়া এমন দারুণ প্রহার করিলেন যে, মগ সেই আঘাতেই ঘুরিয়া পড়িয়া ধরাশায়ী হইল। তখন অপর সঙ্গী মগটা আসিয়া তাঁহাকে আক্রমণ করিল, এই আক্রমণের ফলে উভয়েই ভূশায়ী হইয়া ধ্বস্তাধ্বস্তি আরম্ভ করিল। অমিতবলশালী মগের আক্রমণে চতুর্দ্দশবর্ষীয় বালক অতিশয় কাতর হইয়া পড়িলেন। এমন সময় সৌভাগ্য বশতঃ একদল বরযাত্রী সেই পথে আসিয়া পড়ায় মগেরা প্রস্থান করিল।

আর একদিন তিনি সন্ধ্যার পর রেঙ্গুনের রাজপথে ভ্রমণ করিতে-ছিলেন, সহসা দেখিতে পাইলেন, একটা বাড়ীতে আগুন লাগিয়াছে। অগ্নি শত জিহ্বা বিস্তার করিয়া নিকটবর্ত্তী আরও তুই একখানি বাড়ীকে গ্রাস করিবার চেষ্টা করিতেছে। তিনি ছুটিয়া সেই স্থানে গিয়া

দেখিলেন, সেই বাড়ীর গবাক্ষ-পথে ধূম ও অগ্নিশিখার মধ্যে এক অসহায়া নারী দণ্ডায়মান হইয়া মুক্তিলাভের জন্য কাতর প্রার্থনা করিতেছে। জনতার মধ্য হইতে সেই যুবতীকে রক্ষা করিবার জন্য কেহই অগ্রসর হইল না। কাহার জীবন এত তুচ্ছ যে, সামান্যা একজন রমণীর জীবন রক্ষা করিতে যাইয়া ঐ অগ্নিকুণ্ডে নিজের জীবন আহুতি দিবে? অগ্নি ক্রমেই ভীষণ মূর্ত্তি ধারণ করিতেছে, মুহূর্ত্ত পরেই রমণীর কুসুমসুকুমার দেহ অগ্নিতে ভস্মীভূত হইয়া যাইবে। বালক সুরেশচন্দ্র আর স্থির থাকিতে পারিলেন না, একখানি মইএর সাহায্যে সেই অগ্নিময় গৃহের উপরে আরোহণ করিয়া অগ্নিকুণ্ড হইতে রমণীকে উদ্ধার পূর্ব্বক অর্দ্ধদগ্ধশরীরে নীচে অবতরণ করিলেন। অবতরণ করিয়াই তাঁহার চেতনা বিলুপ্ত হইল। অনেক দিন চিকিৎসার পর তিনি আরোগ্য লাভ করিলেন।

রেঙ্গুনে কিছু দিন কাটাইয়াও তিনি কোনও চাকরী জুটাইতে পারিলেন না। রেঙ্গুনের মোহ তাঁহার ভাঙ্গিয়া গেল। তখন তিনি অন্যত্র চাকরীর সন্ধান করিতে মনস্থ করিয়া একদিন মান্দ্রাজ যাত্রা করিলেন। মান্দ্রাজে আসিয়া তাঁহার দুর্দ্দশার সীমা রহিল না, এখানে কোনও পরিচিত লোক নাই যে, তাহার কাছে গিয়া দাঁড়াইবেন। একটা জঘন্য পল্লীতে শৃগালকুক্কুরাদির বাসেরও অযোগ্য একটা ঘর ভাড়া লইয়া তিনি চাকরীর সন্ধান করিতে লাগিলেন। কিন্তু তামিল-তেলুগুর রাজ্যে কে তাঁহাকে দয়া করিয়া চাকরী দিবে? তাঁহার হাতে

যে কয়টী টাকা ছিল তাহাও নিঃশেষ হইয়া সামান্য কয়েকটী আনায় পর্য্যবসিত হইল। তাঁহার অনাহারক্লিষ্ট মুখ ও শতছিদ্রবিশিষ্ট মলিন পরিচ্ছদ কাহারও দয়া আকর্ষণ করিতে সমর্থ হইল না। দেশে ফিরিয়া যাইবার জন্য তাঁহার প্রাণ আকুল হইল, দেশে ফিরিলে হয়ত দুই বেলা দুই মুষ্টি আহার যে কোনও উপায়ে সংগ্রহ করিতে পারিবেন। কিন্তু দেশে ফিরিবার কথাত দূরে থাকুক একবেলা আহারের উপযোগী পয়সা পর্য্যন্ত তাঁহার হাতে নাই। তিনি দারিদ্র্যের তাড়নায় উন্মাদের মত হইয়া সাগরতীরে ভ্রমণ করিতেন, সময় সময় সাগর-জলে ঝাঁপাইয়া পড়িয়া জীবন বিসর্জ্জন দিতে ইচ্ছা হইত। কিন্তু ভাগ্যদেবী যে তাঁহার জন্য বিজয়-মুকুট সযত্নে রক্ষা করিতেছেন, সমুদ্রে জীবন বিসর্জ্জন দিলে সে গৌরব-কিরীট ধারণ করিবে কে? সহসা এক পাদ্রীর সহিত তাঁহার পরিচয় হইল। পাদ্রী তাঁহার দুরবস্থা দর্শন করিয়া স্বীয় গৃহে তাঁহাকে একটী চাকরী করিয়া দিলেন। কিছু দিন চাকরী করিয়া কলিকাতায় ফিরিবার উপযুক্ত অর্থ সঞ্চিত হইলে তিনি পাদ্রী সাহেবের নিকট বিদায় লইয়া কলিকাতায় চলিয়া আসিলেন।

কলিকাতায় আসিয়া এবারও আষ্টন সাহেবের আশ্রয়ে লণ্ডন মিশন স্কুলের বোর্ডিংএ তিনি আহার ও বাসস্থান পাইলেন। এই সময় তিনি মধ্যে মধ্যে জননীর সহিত গোপনে সাক্ষাৎ করিতে যাইতেন, পুত্রবৎসলা জননী সন্তানের ক্লিষ্ট মুখ দর্শন করিয়া স্থির থাকিতে পারিতেন না, তিনি স্বামীর অজ্ঞাতসারে পুত্রকে দুই একটী করিয়া টাকা দিয়া সাহায্য

করিতেন। এবারও সুরেশচন্দ্র চাকরীর চেষ্টা করিয়া বিশেষ কিছুই সুবিধা করিতে পারিলেন না। বিধাতা তাঁহার জন্য বিদেশে কর্ম্মক্ষেত্র নির্দ্ধারণ করিয়া রাখিয়াছিলেন। রেঙ্গুন এবং মান্দ্রাজে দারিদ্র্যের নানারূপ নিষ্পেষণ সহ্য করিয়া তিনি বুঝিতে পারিয়াছিলেন, ভালরকম লেখাপড়া শিখিতে না পারিলে কোথাও সুবিধা করিতে পারিবেন না; সুতরাং তিনি আবার পুস্তকাদি পাঠ করিতে আরম্ভ করিলেন। বিলাত-যাত্রার জন্য তাঁহার মন আবার উদ্বিগ্ন হইয়া উঠিল, তিনি সুযোগের অন্বেষণ করিতে লাগিলেন। এবার সত্য সত্যই তাঁহার ভাগ্যবিধাতা প্রসন্ন হইলেন। জেটিতে যাতায়াত করিতে করিতে বি, এস্, এন্, কোম্পানীর একখানি বিলাত-গামী জাহাজের অধ্যক্ষের সহিত তাঁহার আলাপ হইল। ক্রমে এই আলাপ পরিচয় এত ঘনিষ্ঠ হইল যে, সাহেব তাঁহার বিলাত-যাত্রার অভিপ্রায় অবগত হইয়া তাঁহাকে উক্ত জাহাজের সহকারী ষ্টুয়ার্ডের পদে নিযুক্ত করিয়া বিলাতগমনের পথ সুপ্রশস্ত করিয়া দিলেন। নির্দ্দিষ্ট দিনে জাহাজ কলিকাতা পরিত্যাগ করিয়া বঙ্গোপসাগরের দিকে চলিল। সপ্তদশবর্ষীয় বালক সুরেশচন্দ্র চিরদিনের মত স্বদেশ, জনকজননী ও আত্মীয়স্বজন পরিত্যাগ করিয়া অপরিচিত অজ্ঞাত দেশে যাত্রা করিলেন। জাহাজের ডেকের উপর দাঁড়াইয়া কলিকাতার দিকে চাহিতে চাহিতে তাঁহার হৃদয় দ্রবীভূত হইয়া আসিল, চক্ষুর্দ্বয় অশ্রুভারাক্রান্ত হইল; বালক অশ্রু মুছিয়া স্বীয় কর্ত্তব্য কর্ম্ম সম্পাদনে নিযুক্ত হইলেন।

জাহাজ লণ্ডনে আসিয়া নঙ্গর করিল। স্বরেশচন্দ্র জাহাজ হইতে অবতরণ করিয়া লণ্ডনের "ইষ্ট-এণ্ড" নামক পল্লীতে একটী ঘর ভাড়া লইলেন। এই পল্লীটী লণ্ডনের একটী অতি জঘন্য স্থান। যত রকম পাপ, যত রকম ব্যভিচার, দুর্নীতি, কদাচার আছে, তাহা যেন এই পল্লীটীর নিজস্ব। এই পল্লীতে যাহারা বাস করে তাহাদের মত ঘৃণিত ও জঘন্য জীব বোধ হয় অন্যত্র দৃষ্ট হয় না। তিনি কয়েক দিন এই অসৎসঙ্গে বাস করিয়া রিক্তহস্তে পথে দাঁড়াইলেন। এক টুকরা রুটী কিনিবার পয়সা পর্য্যন্ত তিনি মদ্যপানে ব্যয় করিয়া ফেলিয়াছিলেন। অবশেষে সংবাদপত্র বিক্রেতা এক সহৃদয় ইংরাজ বালকের অনুগ্রহে তিনি সংবাদপত্র বিক্রয় করিয়া কিছু কিছু উপার্জ্জন করিতে লাগিলেন, ইহাতে তাঁহার দৈনন্দিন ব্যয় এক প্রকার নির্ব্বাহ হইত। "ইষ্ট-এণ্ড" পল্লী পরিত্যাগ করিয়া তিনি ঐ বালকের সহিত বাস করিতে লাগিলেন। কিন্তু বেশী দিন সংবাদপত্র বিক্রয় তাঁহার ভাল লাগিল না, তিনি ঐ কার্য্য পরিত্যাগ করিয়া আবার কষ্টে পতিত হইলেন। লণ্ডন বড় ভীষণ স্থান। এখানে পয়সা থাকিলে দরদী বন্ধুর অভাব হয় না, কিন্তু নিঃসম্বল হইলে কেহ ডাকিয়াও জিজ্ঞাসা করে না। স্বরেশচন্দ্র দারিদ্র্যের তাড়নায় কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া মুটেগিরি করিতে আরম্ভ করিলেন, ইহাতে তাঁহার দু'পয়সা আয় হইতে লাগিল। কিন্তু কিছুদিন পরে এ কর্ম্মও পরিত্যাগ করিলেন।

এবার তাঁহার লণ্ডনের সহরতলীস্থ পল্লীসমূহ দেখিবার প্রবল আকাঙ্ক্ষা

হইল। তিনি সামান্য কিছু জিনিস ক্রয় করিয়া গ্রামে গ্রামে ঘুরিয়া তাহা বিক্রয় করিতে লাগিলেন, ইহাতে তাঁহার বেশ লাভ হইতে লাগিল। যখন যেখানে রাত্রি হইত, তখন সেখানেই হোটেলে রাত কাটাইতেন। গ্রামে গ্রামে ঘুরিয়া অনেক ইংরাজ-পরিবারের সহিত তিনি পরিচিত হইয়া পড়িলেন। এই সময় তিনি রসায়ন, গণিত, গ্রীক, লাটিন এবং কিছু ইন্দ্রজাল-বিদ্যাও শিক্ষা করেন; এখন তিনি পূর্ণ মাত্রায় সাহেব।

ফিরিওয়ালারূপে ভ্রমণ করিতে করিতে এক সার্কাসদলের সহিত তাঁহার পরিচয় হয়। তিনি শারীরিক শক্তির পরিচয় দিয়া সপ্তাহে ১৫ শিলিং বেতনে উক্ত সার্কাসদলে ভর্ত্তি হন। সার্কাসে প্রবিষ্ট হইয়া তিনি দিন দিন উন্নতিলাভ করিতে লাগিলেন। তাঁহার অদ্ভুত ক্রীড়া-দর্শনে দর্শকমণ্ডলী বিমোহিত হইয়া করতালি দ্বারা তাঁহাকে অভিনন্দিত করিত। তাঁহার জন্য সার্কাসদলের প্রসার-প্রতিপত্তিও দিন দিন বর্দ্ধিত হইতে লাগিল। সার্কাসের ম্যানেজার তাঁহাকে নিরতিশয় স্নেহের চক্ষে দেখিতে লাগিলেন। তাহার বেতনও বর্দ্ধিত হইতে আরম্ভ করিল। বহু দুঃখ-কষ্টের পর তিনি সুখের মুখ দেখিতে পাইলেন। শারীরিক শক্তি প্রদর্শন করিয়া প্রতিষ্ঠালাভ তাঁহার অত্যধিক প্রীতিপ্রদ বলিয়া মনে হইল; অতএব তিনি অতি যত্নে ও আগ্রহে নানাবিধ কৌশল শিক্ষা করিতে লাগিলেন। এই সময় সার্কাসদলের জনৈক জার্ম্মাণ-বালিকার নিকট তিনি কিছু কিছু জার্ম্মাণ এবং ফরাসী ভাষাও শিক্ষা করিয়াছিলেন।

সুরেশচন্দ্র ভীষণ হিংস্র বন্য পশু বশ করিবার আশ্চর্য্য ক্ষমতা লাভ করিয়াছিলেন। সন্তঃধৃত ভীষণাকৃতি সিংহব্যাঘ্রের পিঞ্জরে প্রবেশ করিয়া তিনি তাহাদের সহিত মল্লক্রীড়া প্রদর্শন পূর্ব্বক দর্শকমণ্ডলীকে বিস্ময়াবিষ্ট করিতেন। একদিন প্রসিদ্ধ পশুবশকারী জামবাক্ সাহেবের সহিত তাঁহার সাক্ষাৎ হওয়ায় তিনি সুরেশচন্দ্রকে সহকারীরূপে স্বীয় পশুশালায় নিযুক্ত করেন। জামবাক্ সাহেবের পশুপালায় কর্ম্ম করিবার সময় তিনি সিংহব্যাঘ্রাদির সহিত ক্রীড়া করিবার উত্তম সুযোগ প্রাপ্ত হইলেন। ক্রমেই তাঁহার খ্যাতি বিস্তৃতি লাভ করিতে লাগিল। দুর্দ্দান্ত হিংস্র পশুদিগকে গৃহপালিত বিড়াল কুক্কুরের ন্যায় বশীভূত করিয়া অবলীলাক্রমে তিনি তাহাদের সহিত ক্রীড়া করিতেন। নিতান্ত অনুগত ভৃত্যের মত তাহারা তাঁহার আদেশ অবনত মস্তকে পালন করিত। সুরেশচন্দ্রের দারিদ্র্য কষ্ট তিরোহিত হইয়াছে, তিনি এখন ধনে মানে ও যশে যথেষ্ট খ্যাতি লাভ করিয়াছেন।

তিনি আবার সার্কাস দলে ভর্ত্তি হইয়া ইয়োরোপের সমুদয় দেশ ভ্রমণ করিতে করিতে জার্ম্মাণীতে উপস্থিত হইলেন। এখানে এক ধনাঢ্য জার্ম্মাণ বালিকা তাঁহাকে ভালবাসিতে আরম্ভ করিলেন, সুরেশচন্দ্রও তাঁহাকে ভালবাসিতে লাগিলেন। কিন্তু এক জন সম্ভ্রান্তবংশীয় জার্ম্মাণ মহিলা একজন সামান্য অবস্থাপন্ন কৃষ্ণকায় ভারতবাসীর সহিত বিবাহ-বন্ধনে আবদ্ধ হইবে, ইহা বালিকার আত্মীয় স্বজনেরা কিছুতেই সহ্য করিতে পারিলেন না। তাঁহারা সুরেশচন্দ্রের প্রাণসংহার করিবার জন্য বদ্ধপরিকর

হইলে তিনি আর ইয়োরোপখণ্ডে অবস্থান করা নিরাপদ মনে করিলেন না; এক বৃহৎ সার্কাসদলের সহিত আমেরিকায় প্রস্থান করিলেন।

নিউইয়র্ক সহরে তিনি অদ্ভুত ক্রীড়া প্রদর্শন করিয়া সকলকে মুগ্ধ ও বিস্মিত করিলেন। চতুর্দ্দিকে তাঁহার নাম ও খ্যাতি বিস্তৃত হইয়া পড়িল। নানা সংবাদপত্রে তাঁহার বীরত্বের খ্যাতি ও চিত্র প্রকাশিত হইতে লাগিল। সেখান হইতে তিনি মেক্‌সিকো এবং মেক্‌সিকো হইতে দক্ষিণ আমেরিকার ব্রেজিলরাজ্যে উপনীত হইলেন। ব্রেজিলের প্রাকৃতিক সৌন্দর্য্য তাঁহার অন্তরকে মুগ্ধ করিল, তিনি এই দেশে স্থায়ী বসবাস করিবার সঙ্কল্প করিলেন। ব্রেজিলের রাজধানী রাইও-ডি-জেনিরো। সুরেশচন্দ্র সেখানে যাইয়া সার্কাস দেখাইতে লাগিলেন। এই সময়ে নানা বিষয়ে বক্তৃতা প্রদান করিয়াও তিনি বিদ্বৎসমাজে যথেষ্ট খ্যাতি অর্জ্জন করিয়াছিলেন। ইংরাজী, ফ্রেঞ্চ, পর্ত্তুগীজ, জার্ম্মান, স্পেনীয়, ডানিস্, ডাচ্, ইটালিয়ন, গ্রীক, লাটিন এই কয়টী ভাষায় তিনি দক্ষতা লাভ করিয়াছিলেন। গণিত, দর্শন ও রসায়ন শাস্ত্রেও তিনি বক্তৃতা প্রদান করিতেন। অতঃপর ব্রেজিলের সরকারি পশুশালায় সুপারিণ্টেণ্ডেণ্টের পদ শূন্য হওয়াতে তিনি উক্ত দায়িত্বপূর্ণ পদে নিযুক্ত হইলেন। ক্রমেই তাঁহার সৌভাগ্যের পথ পরিষ্কৃত হইতে লাগিল। এই সময় এক চিকিৎসক-নন্দিনী তাঁহার বৈচিত্র্যপূর্ণ জীবন-কাহিনী শুনিয়া তৎপ্রতি আকৃষ্ট হইয়া পড়েন। তিনিও তাঁহার প্রতি অনুরাগী

হইয়া তাঁহাকে স্বীয় সহধর্ম্মিণীরূপে গ্রহণ করিতে অভিলাষী হন। তাঁহারই ইচ্ছানুসারে, তাঁহারই সন্তুষ্টিবিধানের নিমিত্ত সুরেশচন্দ্র ব্রেজিলের রাজকীয় অশ্বারোহী সৈন্যশ্রেণীতে কর্ম্ম গ্রহণ করেন। তথা হইতে তিনি সেণ্টাক্রুজে একদল পদাতিক সৈন্যের কর্পোরাল রূপে প্রেরিত হন। সৈনিক বিভাগেও তিনি প্রতিভা ও বীরত্বের পরিচয় দিয়া কর্ত্তৃপক্ষের সুদৃষ্টি আকর্ষণ করেন। যাঁহাদের ভিতর প্রতিভার বীজ নিহিত রহিয়াছে তাঁহারা সর্ব্বকালে সর্ব্বদেশে ও সর্ব্ব অবস্থার মধ্যেই স্বীয় শক্তির পরিচয় প্রদান করিয়া কীর্ত্তিলাভে সমর্থ হন। সেণ্টাক্রুজে কিছুদিন কার্য্য করিবার পর তিনি রাইও-ডি-জেনিরোর সামরিক চিকিৎসালয়ের তত্ত্বাবধায়ক নিযুক্ত হইয়া তথায় প্রেরিত হন। এই কার্য্যে অবস্থান কালে তিনি চিকিৎসাবিদ্যায়,—বিশেষতঃ অস্ত্রচিকিৎসায় বিশেষ পারদর্শিতা অর্জ্জন করেন। এই সময় মার্কিন দেশে পীতজ্বরে বহু সংখ্যক নরনারী আক্রান্ত হইয়া হাসপাতালে চিকিৎসার্থ আসিতে লাগিল। তাহার উপর আবার এদেশে ঘোর বিদ্রোহ-বহ্নি প্রজ্বলিত হওয়ায় বহু শত মরণোন্মুখ আহত বিদ্রোহী ও সৈনিক প্রত্যহ ঐ হাসপাতালে প্রেরিত হইতেছিল। তিনি গভীর মনোনিবেশ ও কঠোর পরিশ্রম সহকারে উহাদের তত্ত্বাবধান করিয়া কর্ত্তৃপক্ষের প্রশংসাভাজন হন। যুদ্ধ উপস্থিত হইলে সামরিক হাসপাতাল একটী মৃত্যু-নিকেতনে পরিণত হয়, বীর সুরেশচন্দ্র নির্ভীক চিত্তে সেই মৃত্যুপথ-যাত্রিগণের দারুণ বিকট চীৎকার এবং বিকৃত-বদন শবরাশির বীভৎস দৃশ্য উপেক্ষা করিয়া স্বীয় কর্ত্তব্যকর্ম্ম সম্পাদন করিতেন।

ইহার পর তিনি পদাতিক সেনাদলের সার্জ্জেণ্ট পদে উন্নীত হন। পূর্ব্বেই বলিয়াছি, তখন ব্রেজিল-রাজ্যের সর্ব্বত্র বিপ্লব-বহ্নি জ্বলিয়া উঠিয়াছিল। এই বিপ্লব দমনের জন্য নানাস্থানে বিদ্রোহীদিগের সহিত রাজকীয় সৈন্যের খণ্ড-যুদ্ধ হইত। সুরেশচন্দ্র একদল সৈন্য পরিচালনের ভার প্রাপ্ত হইয়া এই যুদ্ধে প্রেরিত হইয়াছিলেন। তিনি এই সকল যুদ্ধে যে নির্ভীকতা, প্রত্যুৎপন্নমতিত্ব, অমানুষিক বীরত্ব ও তেজস্বিতার পরিচয় দিয়াছিলেন, তাহাতে তাঁহার উচ্চপদস্থ কর্ম্মচারিগণ তাঁহার ভূয়সী প্রশংসা করিয়াছিলেন। কিন্তু দুর্ভাগ্যবশতঃ তিনি কৃষ্ণকায় বলিয়া তিন বৎসরের মধ্যে তাঁহার আর পদোন্নতি হইল না, সার্জ্জেণ্ট পদেই অবস্থান করিতে লাগিলেন। যে বীরত্ব দেখাইয়া শ্বেতকায় সৈনিকগণ ক্রমশঃ উচ্চতর পদে অরোহণ করিতে লাগিলেন, বাঙ্গালী সুরেশচন্দ্র তাহা অপেক্ষা চতুর্গুণ বীরত্ব দেখাইয়াও উচ্চতর পদ প্রাপ্ত হইলেন না। সর্ব্বত্রই এই বর্ণ-বৈষম্য! কিন্তু আমাদের সকল কর্ম্মের বিচারক ভগবান, এই পক্ষপাতিত্ব তিনি বেশী দিন সহ্য করিতে পারিলেন না, বীর সুরেশচন্দ্র তাঁহার কর্ম্মের পুরস্কার স্বরূপ লেপ্টেনাণ্টপদে উন্নীত হইলেন। কমলা বীর-ভোগ্যা। কর্ম্মক্ষেত্রে যাঁহারা প্রকৃত বীরত্বের পরিচয় প্রদান করেন, তাঁহাদের উন্নতির পথ কোনও বাধাবিঘ্ন দ্বারাই রুদ্ধ থাকিতে পারে না।

নানা যুদ্ধক্ষেত্রে শৌর্য্য-বীর্য্যের পরিচয় প্রদান করিয়া সুরেশচন্দ্র অনেক দিন পরে রাজধানী রাইও-ডি-জেনিরো নগরে প্রত্যাবর্ত্তন করিলেন। তখন তিনি লেপ্টেনাণ্ট। এইবার তিনি তাঁহার সেই প্রণয়প্রার্থিনী

চিকিৎসক-দুহিতাকে বিবাহ করিয়া সুখের সংসার সাজাইয়া বসিলেন। সুরেশচন্দ্রের বিক্ষিপ্ত, বিপর্য্যস্ত জীবন-ধারা কলনাদিনী কল্লোলিনীর মত আনন্দে দুই কূল প্লাবিত করিয়া যশঃ ও প্রতিভার স্বর্ণশীর্ষ বীচিমালায় বিভূষিত হইয়া বহিয়া চলিল। সম্মান, অর্থ, প্রণয়, শান্তি, সুখ,—এ সংসারে মানুষের যাহা প্রার্থনীয়, সবই তাঁহার হইল। তিনি তখন ব্রেজিলের সম্ভ্রান্তবংশীয়দিগের মধ্যে অন্যতম। যে সুরেশচন্দ্র একদিন মান্দ্রাজে অনাহার-ক্লেশ সহ্য করিতে না পারিয়া সমুদ্রে আত্মবিসর্জ্জন দিতে প্রস্তুত হইয়াছিলেন,—যে সুরেশচন্দ্র একদিন কপর্দ্দকবিহীন অবস্থায় লণ্ডন হাইড্ পার্কে নিজের ভাগ্য চিন্তা করিয়া অশ্রুবিসর্জ্জন করিয়াছিলেন, আজ সেই সুরেশচন্দ্র যশে, সম্পদে, পদমর্য্যাদায় রাইও-ডি-জেনিরো নগরের একজন সম্ভ্রান্ত ব্যক্তি।

সেই উন্নতিই তাঁহার চরম উন্নতি নহে, ভাগ্যলক্ষ্মী তখনও জয়-মাল্য হস্তে তাঁহার জন্য অপেক্ষা করিতেছিলেন। ব্রেজিলের রাষ্ট্র-বিপ্লব ক্রমশঃ বিস্তৃতিলাভ করিতে লাগিল। রাজকীয় নৌ-সেনা বিদ্রোহের ধ্বজা তুলিয়া রাজধানী রাইও-ডি-জেনিরো আক্রমণ করিয়া গুলি বর্ষণ করিতে লাগিল। ভীষণ যুদ্ধ আরম্ভ হইল। নৌ-সৈন্য স্থলসৈন্য অপেক্ষা অধিক বিক্রমশালী ছিল, কাজেই তাহারা প্রথমতঃ জয়লাভ করিতে লাগিল। তাহাদের রণপোত-নিক্ষিপ্ত গোলার আঘাতে রাজধানীর কতক অংশ ধ্বংস হইয়া গেল। স্থল-সৈন্যেরাও যুদ্ধক্ষেত্রে অবতীর্ণ হইয়া বিপক্ষ-সৈন্যের উপর গুলি বর্ষণ করিতে লাগিল। সুরেশচন্দ্র একদল

সৈন্যের নেতৃত্ব গ্রহণ করিয়া এই যুদ্ধে অবতীর্ণ হইলেন। তাঁহার বীরত্বে, নির্ভীকতায় এবং সৈন্য-পরিচালন-কৌশলে বিপক্ষদল স্তম্ভিত হইল। অবিরত গোলাবর্ষণের মধ্যে তিনি স্বীয় সৈন্য লইয়া বিপক্ষদিগের বিরুদ্ধে সংগ্রাম করিতে লাগিলেন। বিদ্রোহী নৌ-সেনাদল তখন রাজধানী অবরোধের আশা বিসর্জ্জন দিয়া রাজধানীর নিকটবর্ত্তী নাথেরা নামক স্থান আক্রমণের জন্য ধাবিত হইল। সাণ্টাক্রুজ প্রভৃতি নগরের দুর্গ সকল শত্রুদলের গোলার আঘাতে চূর্ণবিচূর্ণ হইয়া ভূমিসাৎ হইতে লাগিল। ব্রেজিল-সৈন্যগণও তাহাদিগকে বাধা প্রদান করিতেছিল। সুরেশচন্দ্র একদল সৈন্য লইয়া এই সমরক্ষেত্রে উপস্থিত ছিলেন। উভয় পক্ষে কয়েক দিন ধরিয়া তুমুল সংগ্রাম চলিল। কোনও পক্ষেরই জয়পরাজয় নির্দ্ধারিত হইল না। বিদ্রোহিগণ যখন দেখিল যে, এইরূপ আক্রমণে বিশেষ কোনই লাভ হইবে না, তখন তাহারা এক বিরাট বাহিনী পশ্চাৎদিক হইতে নগর আক্রমণ করিবার জন্য প্রেরণ করিল। গভীর তামসী রজনী, শত্রুমিত্র কিছুই দৃষ্টিগোচর হইতেছিল না। রাজকীয় সৈন্যগণ উভয় দিক হইতে শত্রু কর্ত্তৃক অক্রান্ত হইয়া বিষম বিপদে পতিত হইল। সৈন্যাধ্যক্ষগণ বিচলিত ও সন্ত্রস্ত হইয়া পড়িলেন, এখন কোন্ দিক রক্ষা করিবেন? বুঝি বা বিদ্রোহীদিগের হস্তে সমূলে বিনষ্ট হইতে হয়। শত্রুদিগকে এক দিক হইতে দূরীভূত করিতে না পরিলে নগর রক্ষার আর আশা নাই, অথচ অধিক সংখ্যক সৈন্যও সেই দিকে প্রেরণ করা অসম্ভব। তখন

প্রধান সেনাপতি অধীন সেনাপতিদিগকে সম্বোধন করিয়া কহিলেন, "তোমাদিগের মধ্যে এমন কে বীর আছে যে, মাত্র ৫০ জন সৈন্য লইয়া বিপক্ষদিগকে অক্রমণ করিতে সাহস কর?" সকলেই নীরব। কে এমন দুঃসাহসিক কার্য্যে অগ্রসর হইবে? একজন সেনাপতি উত্তর করিলেন, "আমি পারি।"—ইনি আর কেহ নহেন, আমরা যাঁহার জীবন-কথা লিখিতে বসিয়াছি, ইনি সেই বাংলার বীর-সন্তান সুরেশচন্দ্র বিশ্বাস। সুরেশচন্দ্র অন্ধকার রাত্রিতে মাত্র ৫০ জন সৈন্য লইয়া সেই মৃত্যুমুখে ধাবিত হইলেন। যেখানে বিদ্রোহী সৈন্যগণ অবস্থান করিতেছিল, তিনি বিপুল বিক্রমে সেই দিক আক্রমণ করিলেন। বিরাট বিদ্রোহিবাহিনীর নিকট এই ৫০ জন সৈনিক প্রচণ্ড দাবানলের সম্মুখে সামান্য তৃণখণ্ড মাত্র। বিপক্ষ-সৈন্যের আক্রমণে সুরেশচন্দ্রের সৈন্যদল স্থির থাকিতে পারিল না। সুরেশচন্দ্র দেখিলেন, হয়ত ক্ষণকাল পরেই তাঁহার সৈন্যগণ পলায়ন করিতে বাধ্য হইবে, তিনি বীরদর্পে হুঙ্কার করিয়া বলিলেন, "সৈন্যগণ, ভীত হইও না, আমরা নিশ্চয় আজ জয়লাভ করিব, এস, আমার অনুসরণ করিয়া শত্রুপক্ষকে আক্রমণ কর।"—এই বলিয়া তিনি শত্রুপক্ষের গুলিবর্ষণ উপেক্ষা করিয়া অগ্রসর হইলেন। সেনাপতির বীরবাণীতে সৈন্যগণের হৃদয়েও বীরত্বের সঞ্চার হইল, তাহারা তাঁহার অনুগমন করিয়া শত্রুদিগকে আক্রমণ করিল। শত্রু-সৈন্য সংখ্যায় অধিক হইলেও এই আক্রমণ প্রতিরোধের সাধ্য তাহাদের হইল না, তাহারা পৃষ্ঠ প্রদর্শন করিয়া পলায়ন করিতে লাগিল। কিন্তু পলায়ন

করিয়াও নিষ্কৃতি পাইল না, তাঁহার সৈন্যগণ হস্তস্থিত তরবারি ও সঙ্গীণের ঘায় তাহাদিগকে দ্বিখণ্ডিত ও বিদ্ধ করিয়া শমন-সদনে প্রেরণ করিতে লাগিল। বিজয়ী সুরেশচন্দ্র কতকগুলি শত্রু-সৈন্যকে বন্দী করিয়া শিবিরে প্রত্যাবর্ত্তন করিলেন। বীরবর রণ-ক্লান্তি নিবারণের জন্য শিবিরের সম্মুখভাগে বায়ুসেবনার্থ বহির্গত হইলে একজন ভদ্রবেশ-ধারিণী রমণী তাঁহার নিকট আসিয়া মৃতব্যক্তিগণ কোথায় রক্ষিত বা স্থানান্তরিত হইয়াছে তাহা জানিতে চাহিলেন। সুরেশচন্দ্র কোনও প্রকার সন্দেহের বশবর্ত্তী না হইয়া রমণীর সমভিব্যাহারে গমন করিয়া সেই স্থানের দিকে অগ্রসর হইলেন। কিয়দ্দূর গমনের পর সহসা দুইজন বিদ্রোহী নৌ-সেনা তরবারি হস্তে আসিয়া তাঁহাকে আক্রমণ করিল। যে বীর শত শত বীরকে যুদ্ধস্থলে নিপাতিত করিয়াছেন, দুইজন সামান্য সৈনিকের তুচ্ছ শক্তি তাঁহার কি করিবে? সুরেশচন্দ্র স্বীয় তরবারি কোষমুক্ত করিয়া তাহাদিগকে আক্রমণ করিলেন; সৈনিকদ্বয় সে আক্রমণ সহ্য করিতে না পারিয়া পলায়ন করিল। শিবিরে প্রত্যাগমনকালে সহসা তাঁহার নাসিকায় এমন একটা দুর্গন্ধ প্রবেশ করিল যে, তিনি আর স্থির হইয়া দণ্ডায়মান থাকিতে পারিলেন না, সেই স্থানে বসিয়া পড়িলেন। সর্ব্বাঙ্গ-অবশকারী একটা শৈত্য ধীরে ধীরে তাঁহার পদতল হইতে উত্থিত হইয়া যেন সর্ব্বশরীর শিথিল করিয়া ফেলিতে আরম্ভ করিল। তিনি অজ্ঞান হইয়া সেই স্থানে পতিত হইলেন। দুইজন অপরিচিত লোক তাঁহাকে ধরাধরি করিয়া হাসপাতালে

লইয়া গেল। তিন দিবস পরে সেখানে তিনি চৈতন্যলাভ করিলেন, কিন্তু সম্পূর্ণ আরোগ্যলাভ করিতে তাঁহার প্রায় আট দশ দিন লাগিয়াছিল। শিবিরের অন্যান্য সৈনিক ও সেনাপতিগণ তাঁহার এইরূপ সহসা অন্তর্দ্ধানে চিন্তিত হইয়া পড়িলেন; তাঁহারা মনে করিলেন, সুরেশচন্দ্র নিশ্চয়ই বিপক্ষকর্ত্তৃক আক্রান্ত হইয়া বন্দী বা নিহত হইয়াছেন। কেহ কেহ ইহাতে পরম শান্তি এবং আত্মপ্রসাদ লাভ করিল। কারণ তাঁহার যশঃখ্যাতি এবং পদগৌরব অনেকের ঈর্ষ্যার সঞ্চার করিয়াছিল।

নাথেরো সমরাঙ্গণে ব্রেজিল রাজকীয় সৈন্যের জয়লাভের গৌরব একমাত্র সুরেশচন্দ্রেরই প্রাপ্য। তিনি যদি সেই গভীর রাত্রিতে অসম সাহসে নির্ভর করিয়া বীর বিক্রমে বিদ্রোহীদিগকে আক্রমণ না করিতেন তবে নাথেরো নগর শত্রুকর্ত্তৃক অনায়াসে অধিকৃত হইত; অধিকন্তু, উভয় দিক হইতে আক্রমণে রাজকীয় সৈন্য নিষ্পেষিত হইয়া মরণ বরণ করিয়া লইতে বাধ্য হইত। কিন্তু সুরেশচন্দ্র বিদেশীয় বলিয়াই কেহ তাঁহার এই বীরত্বের উপযুক্ত সম্মান প্রদর্শন করিল না। যদি তিনি বিদেশীয় না হইয়া তদ্দেশবাসী হইতেন, তাহা হইলে তাঁহার স্মৃতির প্রতি যথেষ্ট সমাদর প্রদর্শিত হইত সন্দেহ নাই। যাহারা বাঙ্গালী জাতিকে ভীরু, গৃহ-প্রিয়, কাপুরুষ, দুর্ব্বল বলিয়া ঘৃণাভরে সামরিক অধিকার প্রদানে অসম্মত, তাহারা সুরেশচন্দ্রের বীরত্বমহিমামণ্ডিত জীবনের কথা ভাবিয়া দেখুক। বাঙ্গালী উপযুক্ত ক্ষেত্র পাইলে বীরত্ব প্রদর্শন করিতে কুণ্ঠিত ও অক্ষম নহে। গত ইউরোপীয় মহাযুদ্ধে বাঙ্গালী-সৈন্য ভীষণ অগ্নিবর্ষণ

উপেক্ষা করিয়া বিভিন্ন রণক্ষেত্রে যে অসমসাহসিকতার পরিচয় দিয়াছে, কোনও কোনও সহৃদয় গুণগ্রাহী ইংরাজ তাহার শতমুখে প্রশংসা না করিয়া থাকিতে পারেন নাই। চতুর্দ্দশ বৎসর বয়ঃক্রম হইতে সুরেশচন্দ্র মাতাপিতা ও আত্মীয়স্বজনের স্নেহে বঞ্চিত হইয়া জীবনসংগ্রামে অবতীর্ণ হইয়াছিলেন। কত দুঃখকষ্ট,—কত বিড়ম্বনা,—কত আপদবিপদ ঠেলিয়া তাঁহাকে অগ্রসর হইতে হইয়াছে! সংসার-সাগরের বীচি-বিক্ষোভ দর্শনে তিনি ভীত হন নাই। তখন যদি তিনি অভিভূত হইয়া পড়িতেন, তবে আজ কে তাঁহার নাম জানিত? স্বাবলম্বন, আত্মপ্রত্যয় এবং আত্মপ্রতিষ্ঠার উচ্চাকাঙ্ক্ষাই মানুষকে উন্নত করে,—তাহার নাম চিরস্মরণীয় করিয়া রাখে। বীর সুরেশচন্দ্রের জীবন-কথা আমাদের ঘরে ঘরে রামায়ণ মহাভারতের ন্যায় শ্রদ্ধায় কীর্ত্তিত হওয়া আবশ্যক।

সুরেশচন্দ্র ক্রমে কর্ণেল পদে উন্নীত হইয়া ১৯০৫ খৃষ্টাব্দের ২২ শে সেপ্টেম্বর মহাপ্রস্থান করেন। মৃত্যুকালে তাঁহার বয়স মাত্র ৪৫ বৎসর হইয়াছিল। তিন পুত্র, এক কন্যা এবং অগাধ সম্পত্তি রাখিয়া তিনি ইহলোক হইতে প্রস্থান করেন। বিদেশে অতুল যশঃমান ও ধনের অধিকারী হইয়া এবং প্রেমময়ী পত্নী ও স্নেহের পুত্তলি পুত্রকন্যা লাভ করিয়াও সুরেশচন্দ্র তাঁহার জনকজননী, আত্মীয়স্বজন এবং জন্মভূমি বিস্মৃত হন নাই। তিনি তাঁহার খুল্লতাতের নিকট সর্ব্বদা পত্রাদি লিখিতেন, সে সমুদায় পত্র দেশ ও দেশবাসীর জন্য আকুলতায় পূর্ণ থাকিত। হয়ত জন্মভূমি দর্শনের জন্য সুরেশচন্দ্র একদিন ভারতে আসিতেন, কিন্তু অকাল মৃত্যু তাঁহার সে বাসনা পূর্ণ করিতে দিল না।

আজ সুরেশচন্দ্র নাই। কিন্তু যতদিন বাঙ্গালীর ইতিহাস থাকিবে, ততদিন তাঁহার বীরত্বের কাহিনী সে ইতিহাসের পৃষ্ঠা উজ্জ্বলবর্ণে রঞ্জিত করিয়া বিরাজিত রহিবে।

হে বাংলার সন্তান, বীরত্বের অর্চ্চনা করিতে শিক্ষা কর। তোমরা "অলস, দুর্ব্বল, ভীরু, কাপুরুষ" এই অখ্যাতি দূর কর,—বাংলা আবার সেই প্রতাপের বাংলা, সীতারামের বাংলা, চাঁদরায়-কেদাররায়ের সোনার বাংলা হউক।

# রাসবিহারী ঘোষ

১৮৫৭ খ্রীষ্টাব্দে যখন সিপাহী-বিদ্রোহের অনল সমগ্র উত্তর ভারতে বিস্তৃত হইয়া পড়িয়াছিল, যখন সিপাহী-দলের নির্ম্মম নিষ্ঠুরতায় নগর সমূহ নিরীহ নরনারীর রুধির-স্রোতে পরিপ্লাবিত হইতেছিল, তখন বীর রাসবিহারী ঘোষের অদম্য সাহস, অকুতোভয়তা এবং প্রত্যুৎপন্নমতিত্ব-প্রভাবে কত বালকবালিকা নরনারী যে উন্মত্ত হিংস্র সিপাহীদলের উদ্যত শাণিত তরবারি হইতে রক্ষা পাইয়াছে তাহার ইয়ত্তা নাই।

রাসবিহারী বাবুর পিতার নাম ৺ গুরুনাথ ঘোষ। তিনি ১৮০৭ খ্রীষ্টাব্দে ২৪ পরগণার অন্তর্গত আনোরপুর গ্রাম হইতে এলাহাবাদে আসিয়া তত্রত্য কালেক্‌টরীর প্রধান কেরাণীর পদগ্রহণ করেন। এলাহাবাদের মুটীগঞ্জস্থ বাসভবনে ১৮১৫ খ্রীষ্টাব্দের মে মাসে এই বীর বালকের জন্ম হয়। পঞ্চমবৎসর বয়ঃক্রমকালে রাসবিহারী আনোরপুর গ্রামে আগমন করেন, এবং বারাসত স্কুলে ইঁহার বাল্যশিক্ষা আরম্ভ হয়। এই সময় তাঁহার পিতৃবিয়োগ হয়। দ্বাদশবর্ষ বয়ঃক্রমকালে ইনি পুনরায় এলাহাবাদে প্রত্যাবর্ত্তন করিয়া সরকারী বিদ্যালয়ে ভর্ত্তি হইয়া অধ্যয়ন করিতে আরম্ভ করেন।

রাসবিহারী অত্যন্ত মেধাবী বালক ছিলেন বটে, কিন্তু শান্ত সুবোধ বালকটীর মত কেবল পুস্তকাদি লইয়াই নিবিষ্টচিত্তে বসিয়া থাকা তাঁহার

ভাল লাগিত না। ভগবান তাঁহার প্রকৃতি অন্য উপাদানে গঠন করিয়াছিলেন। প্রিয়দর্শন ব'লক এতই আমোদপ্রিয় ও মধুরভাষী ছিলেন যে, অনায়াসেই অপরের চিত্ত অধিকার করিয়া লইতে সমর্থ হইতেন। তিনি উত্তম সেতার এবং তবলা বাজাইতে পারিতেন, তাঁহার সঙ্গীতের একটী মোহকরী শক্তি ছিল। এই গুণে তাঁহাকে অনেকেই ভালবাসিত। কিন্তু ললিতকলার চর্চ্চা অপেক্ষা তিনি শারীরিক চর্চ্চাই সমধিক ভাল বাসিতেন। অশ্বারোহণে তাঁহার অসামান্য দক্ষতা ছিল, যে কোনও প্রকার দুষ্ট অশ্বকে তিনি অনায়াসে বশীভূত করিয়া ফেলিতে পারিতেন। তাঁহার শারীরিক শক্তিও ছিল অসীম। মীর্জ্জাপুরের তৎকালীন বিখ্যাত পালোয়ান সর্‌নাম সিংহের নিকট [illegible] মল্লবিদ্যা শিক্ষা করেন ; উক্ত বিদ্যায় তিনি এতদূর পারদর্শিতা লাভ করিয়াছিলেন যে, তৎকালীন প্রায় সমস্ত বিখ্যাত কুস্তী-বীরই রাসবিহারী বাবুর নিকট মস্তক অবনত করিতে বাধ্য হইয়াছিল। এই শারীরিক শক্তির সহিত নৈতিক সাহস সংযুক্ত হইয়া তাঁহার বীর্য্যমত্তাকে পরোপকার-ধর্ম্মসাধনে বিশেষ সাহায্য করিয়াছিল। এই দৈহিক শক্তি এবং নৈতিক সাহসের জন্যই দুর্ব্বৃত্ত দস্যুতস্করেরা রাসবিহারী বাবুকে বিশেষ ভয় এবং ভক্তির চক্ষে দর্শন করিত। একবার তাঁহার জনৈক আত্মীয়ের গৃহে ডাকাত পড়িয়াছিল। রাসবিহারী বাবু সংবাদ পাইয়া তৎক্ষণাৎ কয়েকজন লোক সঙ্গে লইয়া সেখানে যাইয়া উপস্থিত হইলেন। তাঁহাকে দেখিয়া দস্যু-দলপতি সভয়ে এবং সসম্ভ্রমে মস্তক অবনত করিয়া কহিল, "ইহা আপনার

আত্মীয়ের বাড়ী জানিতে পারিলে কখনই আসিতাম না।" সে দুঃখ প্রকাশ করিয়া তৎক্ষণাৎ দলবল লইয়া প্রস্থান করিল। এই শক্তি-চর্চ্চা করিতে যাইয়াই তিনি বিদ্যার্জ্জনের পথে বেশী দূর অগ্রসর হইতে পারিলেন না। সুতরাং সরস্বতীর উপাসনা পরিত্যাগ পূর্ব্বক কমলার অর্চ্চনাতেই মনোনিবেশ করিবার জন্য কলেক্টরী আফিসে একটী কর্ম্ম গ্রহণ করিলেন। কিন্তু অধিক দিন তাঁহার সেই কর্ম্ম ভাল লাগিল না। কর্ম্ম পরিত্যাগ করিয়া তিনি বুঁদেলখণ্ডে শ্বশুর-গৃহে গমন করেন।

যৌবনের প্রারম্ভে একবার তিনি সন্ন্যাস গ্রহণের নিমিত্ত গৃহ হইতে চলিয়া যান, কিন্তু জ্যেষ্ঠ ভ্রাতৃগণের নিতান্ত উৎপীড়নে তাঁহাকে সে সঙ্কল্প পরিত্যাগ করিয়া গৃহে প্রত্যাবর্ত্তন পূর্ব্বক বিবাহ-বন্ধনে আবদ্ধ হইতে বাধ্য হইতে হইয়াছিল।

অতঃপর তিনি বাঁদার ৬০ নং পূর্ব্বিয়া পল্টনে কেরাণীগিরি কর্ম্ম গ্রহণ করেন। এই কর্ম্মোপলক্ষে তাঁহাকে সপরিবারে আম্বালায় যাইতে হয়। সেখানে কিছুদিন অবস্থানের পর পল্টনের দিল্লী যাইবার আদেশ হয়, সুতরাং শ্যালকের নিকট স্ত্রীপুত্র রাখিয়া রাসবিহারী বাবুও সেই সঙ্গে দিল্লী যাত্রা করেন। কিন্তু সৈন্যদল যখন দিল্লীর পথে কার্ণালে উপস্থিত হইল, তখন সেস্থানে সংবাদ আসিল যে, রোহটকে সিপাহীগণ বিদ্রোহী হইয়া সরকারের ধনাগার লুণ্ঠন করিয়াছে, ইংরাজ দেখিলেই তাহাকে হত্যা করিতেছে, প্রজাদিগের ধনপ্রাণও নিরাপদ নহে, অতএব তাঁহারা যেন অনতিবিলম্বে সৈন্যদল লইয়া বিদ্রোহ দমনের জন্য রোহটক

যাত্রা করেন। সেই সৈন্যদলের অধিনায়ক ছিলেন কর্ণেল ব্র্যাণ্ডেল এবং ক্যাপ্টেন সেবিয়ার। পল্টনদল অবিলম্বে রোহটক যাত্রা করিল। এই স্থান হইতে রাসবিহারী বাবুর প্রকৃত কর্ম্মময় জীবনের সূচনা।

সৈন্যদল রোহটকে উপস্থিত হইয়াই প্রথম দিন ৩০ জনকে বিদ্রোহী বলিয়া গ্রেপ্তার করিয়া তাহাদের ফাঁসী দিল। এই দণ্ডিত ব্যক্তিদিগের মধ্যে বহু গণ্যমান্য ভদ্রলোক এবং জমীদার ছিলেন। দ্বিতীয় দিবসেও প্রায় ৫০ জনের মৃত্যুদণ্ডের আদেশ হইল, রাসবিহারী বাবু দেখিলেন, এইরূপ বিনা বিচারে শাস্তি দেওয়ায় দোষীর সহিত বহু নির্দ্দোষ ব্যক্তিরও জীবনান্ত হইবার উপক্রম হইয়াছে। ধর্ম্মভীরু রাসবিহারী বাবুর হৃদয়ে বিশেষ আঘাত লাগিল; তিনি অনুসন্ধান করিয়া জানিতে পারিলেন, উক্ত দণ্ডাদেশ প্রাপ্ত ব্যক্তিদিগের মধ্যে প্রায় ৩০ জন নির্দ্দোষ ব্যক্তি রহিয়াছে। তিনি কর্ত্তৃপক্ষের নিকট আবেদন নিবেদন করিয়া সেই ত্রিশজন নির্দ্দোষ ব্যক্তিকে অব্যাহতি প্রদান করাইলেন। এই ব্যাপারের পর হইতেই রাসবিহারী বাবু তত্রত্য অধিবাসিবর্গ এবং সৈন্যগণের বিশেষ শ্রদ্ধা ও ভক্তির পাত্র হইয়া পড়িলেন। দলে দলে বিদ্রোহীদিগকে ধরিয়া আনিয়া ফাঁসী-কাষ্ঠে ঝুলান হইতেছিল, কিন্তু রাসবিহারী বাবুর কৃপায় নির্দ্দোষ ব্যক্তিগণের কোনও প্রকার অনিষ্ট হইত না। সরকার-পক্ষ যতই কঠোরতা অবলম্বন করিতে লাগিলেন, বিদ্রোহ-বহ্নি ততই তীব্রতর হইয়া জ্বলিয়া উঠিতে লাগিল। বিদ্রোহিগণ দল বৃদ্ধি করিয়া চতুর্দ্দিকে মহাবিভীষিকার সৃষ্টি করিল।

রাসবিহারী বাবুর দলের পল্টনেরা তখনো বিদ্রোহী হয় নাই। কিন্তু প্রচণ্ড ঝঞ্ঝার পূর্ব্বে যেমন প্রকৃতি স্থির ধীর ভাব ধারণ করে, এই সৈন্যদলের মধ্যেও ঠিক সেই ভাব পরিলক্ষিত হইল। ইহারা যেন কাহার আদেশের অপেক্ষা করিতেছিল, আদেশ পাইলেই প্রজ্বলিত হইয়া উঠিবে। ধীরে ধীরে তাহাদের ভিতর উন্মত্ততার ভাব ফুটিয়া উঠিতে লাগিল। রাসবিহারী বাবু তাহা বুঝিতে পারিয়া তাহাদিগকে মৃদু তিরস্কার করিলেন। তাহারা কিছু শান্ত হইল। কিন্তু প্রাণের ভিতর যে দাবাগ্নি ধূমায়িত হইতেছিল তাহা নিবারণ করিবে কে? এক দিন এই দলের কয়েক জন সিপাহী ২০।২৫ জন স্ত্রীলোক ধরিয়া আনিয়া রাসবিহারী বাবুর নিকট উপস্থিত করিল। ইহারা ক্ষত্রিয়া স্ত্রীলোক, অনেকেই সুন্দরী এবং যুবতী, সঙ্গে মাত্র দুই জন পুরুষ, ইহারা বিদ্রোহীদিগের হস্তে নির্য্যাতনের ভয়ে বাড়ীঘর পরিত্যাগ করিয়া ধনরত্নাদিসহ পাটিয়ালি অভিমুখে যাইতেছিল। পথে এই সিপাহীগণের হস্তে নিপতিত হইয়াছে। যে ভয়ে ভীত হইয়া তাহারা পলায়ন করিতেছিল ভবিতব্যতা ইহাদিগকে সেই বিপদ-সমুদ্রেই নিক্ষেপ করিলেন। স্ত্রীলোকেরা মানসম্ভ্রম এবং সতীত্বের লাঞ্ছনাভয়ে কাঁদিয়া আকুল হইল। সিপাহীরা ইহাদিগকে রাসবিহারী বাবুর তত্ত্বাবধানে রাখিয়া প্রস্থান করিলে ইনি রমণীদিগকে মাতৃসম্বোধনে অভয় প্রদান করিয়া শীঘ্র পলায়নের পন্থা বলিয়া দিলেন। রাসবিহারী বাবু বুঝিতে পারিলেন, স্ত্রীলোকদিগকে সত্বর সেখান হইতে বিদায় করিয়া দিতে না পারিলে

পশু-প্রকৃতি সিপাহীদিগের হস্তে তাহাদিগের নারীমর্য্যাদার সম্মান রক্ষিত হইবে না। স্ত্রীলোকেরা প্রস্থানসময় তাহাদের সমুদায় স্বর্ণমুদ্রা এবং হীরাজহরতের অলঙ্কার রাসবিহারী বাবুকে অর্পণ করিতে চাহিল, ঐ সমুদায়ের মূল্য অন্যূন ৫০ হাজার টাকা। রাসবিহারী বাবু কিছুতেই উহা লইতে স্বীকৃত হইলেন না; কিন্তু সত্যসত্যই যখন তাহারা উহা তাঁহার গৃহ-প্রাঙ্গনে ফেলিয়া চলিয়া গেল, তখন ধর্ম্মভীরু রাসবিহারী বাবু সেবিয়ার সাহেবকে তাহা জ্ঞাপন করিলেন; সাহেব শুনিয়া কহিলেন, "ভগবান তোমাকে ঐ সমস্ত ধনরত্ন তোমার সৎকর্ম্মের পুরস্কার স্বরূপ প্রদান করিয়াছেন, অতএব তুমিই উহার যথার্থ অধিকারী।" কিন্তু রাসবিহারী বাবু যখন একান্তই উহা লইতে স্বীকৃত হইলেন না, তখন সেবিয়ার সাহেব বলিলেন, "অপাততঃ উহা তোমার নিকট গচ্ছিত থাকুক, পরে সময় মত রাজসরকারে জমা করিয়া দেওয়া যাইবে।"

এদিকে রাত্রিযোগে সিপাহীরা রাসবিহারী বাবুর নিকট আসিয়া যখন শুনিল, তিনি স্ত্রীলোকদিগকে মুক্তি দিয়াছেন, তখন তাহাদের ক্রোধের সীমা রহিল না। কিন্তু সুচতুর রাসবিহারী বাবু তাহাদিগকে এমন ভাবে মধুরবাক্যে তুষ্ট করিয়া দিলেন যে, তাহারা আর বাক্যব্যয় না করিয়া যথাস্থানে প্রস্থান করিল।

৭ই জুন গভীর নিশীথিনীর সুষুপ্তি ভঙ্গ করিয়া সহসা ভীষণরবে রণ-ভেরী বাজিয়া উঠিল। বিদ্রোহী সৈন্যদিগের উল্লাস-চীৎকারে নীরব নৈশনিসর্গ কম্পিত হইল। সিপাহীগণ "দিল্লী চল, দিল্লী চল" বলিয়া

চীৎকার করিতে করিতে আসিয়া একস্থানে সমবেত হইতে লাগিল। যে সৈন্যদলকে লইয়া র‍্যাণ্ডেল এবং সেবিয়ার সাহেব বিদ্রোহ দমন করিতে রোহটকে আসিয়াছিলেন, তাহারাই আজ বিদ্রোহ ঘোষণা করিয়া উন্মত্ত হইয়া উঠিল। তাহারা যেন কাহার আদেশের অপেক্ষা করিতেছিল। ঐ দিবস দেখা গিয়াছিল, এক জন লোক আসিয়া একজন সিপাহীর হস্তে একখানি পত্র দিয়া গেল। ঐ পত্র পাইয়াই সিপাহীরা রাত্রিতে বিদ্রোহ ঘোষণা করিয়া দিল্লীযাত্রার আয়োজন করিল। সেই পত্র দিল্লীর বিদ্রোহী সৈন্যগণের আমন্ত্রণ-লিপি। র‍্যাণ্ডেল, সেবিয়ার এবং রাসবিহারী বাবু সহসা এই গভীর রণনিনাদ শ্রবণে চমকিত হইয়া উঠিলেন, তাঁহারা বুঝিলেন, যে উদ্দাম জলস্রোতকে তাঁহারা এত দিন বাঁধ বাঁধিয়া প্রতিরোধ করিতেছিলেন, আজ সেই জলস্রোত সমস্ত প্রতিরোধের বাঁধ ভাঙ্গিয়া ছুটিতে আরম্ভ করিয়াছে, আর তাহা বাধা দিয়া রাখা সম্ভবপর হইবে না। রাসবিহারী বাবু সাহেবদিগকে বুঝাইয়া দিলেন, এই সৈন্যেরা দিল্লীর বিদ্রোহিদলের সহিত যোগদান করিতে যাইতেছে, উহাদিগকে এখন বাধা দিলে মহা অনর্থপাত হইবে। তাঁহার উপদেশ মত কর্ণেল র‍্যাণ্ডেল, ক্যাপ্টেন সেবিয়ার এবং আরও কয়েকজন ইংরাজ কর্ম্মচারী অনতিবিলম্বে দিল্লী প্রস্থান করিলেন। তাঁহাদের প্রস্থানের অব্যবহিত পরেই বিদ্রোহোন্মত্ত সিপাহীদল নগ্ন কৃপাণ হস্তে সাহেবদিগের অনুসন্ধানে আসিল, তাহাদিগকে না পাইয়া অবশেষে রাসবিহারী বাবুর খোঁজ করিল। রাসবিহারী বাবুকে দেখিয়া কহিল, "বাবু, তোমাকে আমাদের দলের নেতা

হইয়া দিল্লী যাইতে হইবে, দিল্লীজয় করিয়া আমরা তোমাকে পুরস্কার দিব, আর আমরা তোমার দাসানুদাস হইয়া থাকিব।" এই কথা শুনিয়া রাসবিহারী বাবু বিষম বিপদে পতিত হইলেন। অস্বীকার করিলে এখনই সিপাহীদিগের হস্তে জীবন বিসর্জ্জন দিতে হইবে। ভাবিয়া চিন্তিয়া তিনি পলায়নের এক কৌশল অবলম্বন করিলেন। সিপাহী-দিগকে কহিলেন, "বেশ যাইতেছি, কিন্তু আমার জিনিসপত্র লইয়া আসি।" সিপাহীরা রাসবিহারী বাবুকে ছাড়িয়া দিতে অসম্মত হইল। কিন্তু তিনি উহাদের নিষেধবাক্য অগ্রাহ্য করিয়া অগ্রসর হইলে সিপাহীরা ৪।৫ জন একত্রে তৎপ্রতি গুলি নিক্ষেপ করিতে লাগিল। গুলি আসিতেছে দেখিয়া তিনি প্রত্যুৎপন্নমতিত্ব প্রভাবে ধরাশায়ী হইয়া পতিত হইলেন, গুলি তাঁহার উপর দিয়া চলিয়া গেল। রাসবিহারী বাবু তখন গাত্রোত্থান করিয়া সিপাহীদিগকে তিরস্কার করিয়া কহিলেন, "ধিক্! তোরা হিন্দু হইয়া হিন্দুকে মারিতে চাস্?" সিপাহীরা রাসবিহারী বাবুর তিরস্কারে লজ্জিত হইয়া বলিল, "ক্ষমা করুন আমাদিগকে, আমাদের অন্যায় হইয়াছে, এখন আপনি চলুন, আমাদের সহিত দিল্লী যাইতে হইবে, আমরা আপনার দ্রব্যাদি আনাইয়া দিতেছি।" এই বলিয়া তাহারা কালবিলম্ব না করিয়া রাসবিহারী বাবুর জিনিসপত্র লইয়া আসিল। নিরুপায় রাসবিহারী বাবু অগত্যা বিদ্রোহিদলের সহিত দিল্লী যাত্রা করিতে বাধ্য হইলেন।

দিল্লীর অবস্থা তখন অতি ভীষণ। তত্রত্য বিদ্রোহী সৈন্যগণ দিল্লীর

প্রবেশদ্বার রুদ্ধ করিয়া ভিতরে অবস্থান করিতেছিল। দিল্লীর বহির্ভাগে হিন্দুরায়ের কুঠী নামক স্থানে শিবির সংস্থাপন করিয়া ইংরাজ সেনাপতিগণ শিখ এবং ইউরোপীয় সৈন্যগণের সমভিব্যাহারে বিদ্রোহিদলের সহিত যুদ্ধ করিতেছিলেন। এমন সময় রোহটকের নবীন বিদ্রোহী সৈন্যদল যাইয়া তথায় উপনীত হইল। তাহারা নগরে প্রবেশ করিতে চাহিলে অভ্যন্তরস্থ বিদ্রোহী সৈন্যগণ উত্তর করিল, "তোমরা আমাদের শত্রু কি মিত্র কি করিয়া বুঝিব? যদি আমাদের সাহায্যার্থে তোমরা আসিয়া থাক, তবে ইংরাজদিগের সহিত অগ্রে যুদ্ধ করিয়া আমাদের বিশ্বাস-ভাজন হও, তবে আমাদের সহিত যোগদান করিতে পারিবে।" রোহটকের সৈন্যগণ ইংরাজদিগের সহিত যুদ্ধে ব্যাপৃত হইলে রাসবিহারী বাবু সেই সুযোগে যথাসর্ব্বস্ব পরিত্যাগ পূর্ব্বক মাত্র ২০০৲ টাকা পাথেয় স্বরূপ লইয়া সন্ধ্যাকালে পদব্রজে রোহটকাভিমুখে যাত্রা করিলেন। যে পথ অতিক্রম করিতে গতবার তিন দিবস লাগিয়াছিল, রাসবিহারী বাবু একটা অচিন্ত্য অমানুষিক শক্তিবলে সেই সুদূর পথ এবার এক রাত্রিতে অতিক্রম করিয়া প্রভাতে আসিয়া রোহটকে উপস্থিত হইলেন! এই পথ পর্য্যটনে তাঁহার পদদ্বয় এতদূর স্ফীত হইয়া পড়িয়াছিল যে, তাঁহার জুতা কাটিয়া খুলিতে হইয়াছিল!

রাসবিহারী বাবু রোহটকে ফিরিয়া আসিলেন বটে, কিন্তু রোহটকের অবস্থাও তখন ভীষণ। চতুর্দ্দিকে হত্যা, লুণ্ঠন, নির্য্যাতন, আর্ত্তনাদ, হাহাকার। দুর্ব্বৃত্ত বদমায়েসগণ সুযোগ পাইয়া গৃহস্থ, পথিক, এমন কি

সন্ন্যাসী ও ফকিরগণের যথাসর্ব্বস্ব লুণ্ঠনে তৎপর। সন্ন্যাসী অথবা ফকির দেখিলে তাহারা মনে করিত যে, হয়ত গৃহস্থগণ ছদ্মবেশ ধারণ করিয়া ধনরত্ন লইয়া পলায়ন করিতেছে; কাজেই তাহাদের উপর নির্য্যাতন চলিত। অপর পক্ষে বিদ্রোহী সিপাহীরা মনে করিত, বুঝি ইংরাজের দূত ছদ্মবেশে সংবাদ সংগ্রহের নিমিত্ত আসিয়াছে, তাই তাহারা সন্ন্যাসী ও ফকিরদিগকে ধরিয়া হত্যা করিত। কোনও কোনও সময় যে তাহাদের অনুমান সত্য না হইত, এমন নহে। রাসবিহারী বাবু রোহটকে আসিয়া বিষম বিপদে পতিত হইলেন; কেহ কাহাকেও আশ্রয় দিতে চাহে না, তিনি কোথায় যাইয়া দাঁড়াইবেন? পূর্ব্বে রোহটকে অবস্থান-কালে এক সন্ন্যাসীর সহিত তাঁহার পরিচয় ছিল, তিনি অগত্যা তাঁহার নিকট যাইয়া আশ্রয় গ্রহণ করিলেন। সন্ন্যাসী তাঁহাকে আশ্রয় দিয়া তাঁহার বেশ পরিবর্ত্তন করাইলেন। রাসবিহারী বাবু রীতিমত সন্ন্যাসী সাজিয়া সেখানে অবস্থান করিতে লাগিলেন। কয়েক দিন বেশ নিরাপদেই অতিবাহিত হইল,—কিন্তু প্রতি মুহূর্ত্তেই বিপদের সম্ভাবনা ছিল।

এক দিন কয়েক জন সন্ন্যাসী আসিয়া সেই আশ্রমে উপস্থিত হইল। কিছুক্ষণ কথাবার্ত্তার পর আগন্তুক সন্ন্যাসীদের অনুরোধে রাসবিহারীবাবু তামাক আনিবার জন্য উঠিয়া গেলে সন্ন্যাসীরা সেই আশ্রমাধিকারী সন্ন্যাসীকে কহিল, "তোমার কাছে যাহা আছে তাহা আমাদিগকে প্রদান কর, নতুবা তোমার জীবনান্ত ঘটিবে।" রাসবিহারী বাবু দূর হইতে এই কথা শুনিতে পাইয়া বুঝিতে পারিলেন; এই সন্ন্যাসিদল ছদ্মবেশী

দস্যুমাত্র। ইহারা সংখ্যায় অধিক, সুতরাং বল প্রকাশ করিতে গেলে জীবন দিতে হইবে, কাজেই তিনি একটী ঘনপত্রাচ্ছন্ন উচ্চবৃক্ষে আরোহণ করিয়া উহাদের ক্রিয়াকলাপ পর্য্যবেক্ষণ করিতে লাগিলেন। ছদ্মবেশী দস্যুগণ অর্থের আশায় সন্ন্যাসীর হস্তপদ বন্ধন করিয়া চিম্‌টা গরম করিয়া তাঁহার সর্ব্বাঙ্গে সেঁকা দিতে লাগিল। কিন্তু সন্ন্যাসী সত্য সত্যই রিক্ত, কাজেই, তিনি দস্যুদিগের প্রার্থনা পূরণে সমর্থ হইলেন না, অসহ্য যন্ত্রণায় চীৎকার করিতে করিতে হতচৈতন্য হইয়া পড়িলেন। দস্যুরা সন্ন্যাসীর সমুদায় তন্ন তন্ন করিয়া অনুসন্ধান করিয়া যখন কিছুই পাইল না, তখন তাঁহাকে তদবস্থায় ফেলিয়া রাখিয়া রাসবিহারী বাবুকে অনুসন্ধান করিতে লাগিল। রাসবিহারী বাবু তখন উচ্চ বৃক্ষ-চূড়ে পত্রাবরণে দেহ লুকাইয়া নীরবে অবস্থান করিতে ছিলেন, সুতরাং তাঁহাকে না পাইয়া দস্যুগণ প্রস্থান করিল। রাসবিহারী বাবু তখন বৃক্ষ হইতে অবতরণ পূর্ব্বক সন্ন্যাসীর নিকট আসিয়া তাঁহার বন্ধন মুক্ত করিয়া চৈতন্য সম্পাদন করিলেন। সন্ন্যাসী রাসবিহারী বাবুকে দেখিয়া কহিলেন, "সাধু, তুমি এখানে না থাকিয়াই ভাল করিয়াছিলে, নতুবা তোমাকেও আমার ন্যায় দস্যুহস্তে লাঞ্ছিত হইতে হইত; চল, আর আমরা এখানে অবস্থান করিব না, আজই এখান হইতে প্রস্থান করি।" রাসবিহারী বাবুও সম্মত হইলেন। তাঁহারা সে স্থান হইতে যাত্রা করিয়া কিছুদূর অগ্রসর হইলে বুঝিতে পারিলেন যে, একদল দস্যু তাঁহাদিগকে অনুসরণ করিতেছে। উপায়ান্তর না দেখিয়া তাঁহারা নিকটবর্ত্তী একটী জলাশয়ে ঝম্প প্রদান

পূর্ব্বক সন্তরণ করিয়া উহা পার হইতে লাগিলেন। ঐ জলাশয়ে একটী প্রস্তর স্তম্ভ থাকায় সন্তরণ-কালে সন্ন্যাসীর মস্তকে দারুণ আঘাত লাগে এবং তন্নিবন্ধন রক্তপাত হইয়া তিনি প্রায় হতচৈতন্য হইয়া পড়েন। রাসবিহারী বাবু এক হাতে সন্ন্যাসীকে জড়াইয়া ধরিয়া আর এক হাতে সন্তরণ পূর্ব্বক অপর তীরে নিরাপদ স্থানে উপনীত হইলেন। সেস্থলে রাসবিহারী বাবুর যত্ন ও শুশ্রূষায় সন্ন্যাসী সুস্থতা লাভ করিলে উভয়ে বিভিন্ন পথে প্রস্থান করিলেন। দিল্লী হইতে পলায়ন-কালে রাসবিহারী বাবু পাথেয় স্বরূপ যে দুইশত মুদ্রা লইয়া আসিয়াছিলেন, তাহা তখনও তাঁহার সঙ্গেই ছিল, সেই অর্থদ্বারাই অনর্থপাত হইতে পারে মনে করিয়া তাহা তিনি উক্ত জলাশয়তটে মৃত্তিকাগর্ভে প্রোথিত করিয়া কপর্দ্দকহীন অবস্থায় প্রস্থান করিলেন।

রোহটক-প্রবাসী জন্মেজয় ঘোষ নামক জনৈক বাঙ্গালীর সহিত রাসবিহারীবাবু বিশেষ পরিচিত ছিলেন, তিনি তাঁহাকে পিতৃব্য বলিয়া সম্বোধন করিতেন। সন্ন্যাসিবেশেই তিনি জন্মেজয় বাবুর বাড়ীতে যাইয়া উপস্থিত হইলেন; কিন্তু গিয়া দেখেন সে গৃহ ইতঃপূর্ব্বেই দস্যুকর্ত্তৃক লুণ্ঠিত হইয়াছে। সে স্থানে কিয়দ্দিবস অবস্থানের পর একদা সন্ধ্যাকালে তিনি স্থানান্তর হইতে প্রত্যাবর্ত্তন করিতেছিলেন, এমন সময় দেখিতে পাইলেন, কয়েকজন লোক একটী খাটিয়ায় মৃত দেহ বহন করিয়া জন্মেজয় বাবুর গৃহে প্রবেশ করিতেছে। প্রকৃত ঘটনা জ্ঞাত হইবার জন্য তিনি একটু অন্তরালে অবস্থান করিয়া শুনিতে পাইলেন, লোকগুলা

জন্মেজয়বাবুকে বলিতেছে,—তাহারা পল্টনের বাবু (রাসবিহারী বাবু) মনে করিয়া জন্মেজয়বাবুর পুত্রকে হত্যা করিয়াছে! লোকগুলা প্রস্থান করিলে রাসবিহারী বাবু মৃতদেহের নিকট আসিয়া সবিস্ময়ে দেখিলেন, জন্মেজয়বাবুর পুত্র কালীবাবু দস্যুগণের অস্ত্রাঘাতে ক্ষতবিক্ষতাঙ্গ হইয়াছেন, তাঁহার সর্ব্বশরীর শোণিতাপ্লুত, কিন্তু প্রাণ তখনো দেহ হইতে বহির্গত হয় নাই, চেষ্টা করিলে জীবন রক্ষা হইতে পারে। ভগবানের কৃপায় কালীবাবু সে যাত্রা মৃত্যু-কবল হইতে রক্ষা পাইয়াছিলেন।

রাসবিহারীবাবু পল্টনে চাকরী করিয়া যথেষ্ট অর্থ সঞ্চয় করিয়াছিলেন বলিয়া অনেকেরই ধারণা ছিল, তাহার উপর আবার তিনি ইংরাজের পক্ষপাতী এবং বিশ্বাসভাজন, সেই ধারণার বশবর্ত্তী হইয়া দুর্ব্বৃত্ত সিপাহীগণ তাঁহার অনুসন্ধানে ফিরিতেছিল। অপর একদিন তিনি পথে বাহির হইয়াছিলেন, এমন সময় কয়েকটী গুলি শন্ শন্ শব্দে তাঁহার কাণের কাছ দিয়া চলিয়া গেল। তাঁহাকে হত্যা করার জন্যই গুলি নিক্ষিপ্ত হইয়াছিল, কিন্তু ভগবানের কৃপায় তিনি রক্ষা পাইলেন।

রোহটকে তাঁহার জীবন পদে পদে বিপন্ন হইতেছে দেখিয়া তিনি আর সেস্থানে অবস্থান করা নিরাপদ মনে করিলেন না। এক গ্রামে যাইয়া একটী শিব-মন্দিরে আশ্রয় গ্রহণ পূর্ব্বক সন্ন্যাসি-জীবন যাপন করিতে লাগিলেন। তাঁহার সুমধুর কণ্ঠে ভজন-গান, সেতার বাদনে অপূর্ব্ব দক্ষতা, শাস্ত্রজ্ঞান, সাধুজনোচিত প্রশান্তমূর্ত্তি ও অমায়িক ব্যবহারে মুগ্ধ হইয়া দলে দলে নরনারী তাঁহার নিকট আসিতে লাগিল। তিনি কিঞ্চিৎ

চিকিৎসা-বিদ্যা জানিতেন, অনেকে তাঁহার নিকট হইতে ঔষধ লইয়া উপকারও পাইয়াছিল। সুতরাং কেহ কেহ তাঁহাকে সিদ্ধ পুরুষ বলিয়া মনে করিত এবং গ্রামবাসিগণ তাঁহাকে ফলমূল দিয়া যাইত। এই সন্ন্যাসি-জীবন তাঁহার এক প্রকার মন্দ কাটিল না।

চারিদিকে বিদ্রোহানল ক্রমে নির্ব্বাপিত হইয়া আসিল। একদিন দৈবক্রমে সেবিয়ার সাহেবের কয়েকজন অনুচর আসিয়া সেই গ্রামে উপস্থিত হইল। রাসবিহারী বাবু তাহাদের নিকট সমুদয় সংবাদ অবগত হইয়া সেবিয়ার সাহেবের নিকট একখানি পত্র লিখিয়া দিলেন,—"আমি এখানে অবস্থান করিতেছি, আমাকে উদ্ধার করিয়া লইয়া যাইবেন।" সেবিয়ার সাহেব এই পত্র পাইয়া ক্যাপ্টেন হাড্‌সন সাহেবকে একশত সৈন্য সহ রাসবিহারীবাবুকে উদ্ধারের জন্য পাঠাইয়া দেন। সৈন্যগণ সেই গ্রামে আসিয়া রাসবিহারী বাবুকে খুঁজিয়া না পাইয়া গ্রামের ঘরে ঘরে যাইয়া বলিতে লাগিল, "তোমরা যদি পল্টনের বাবুর সন্ধান বলিয়া না দাও, তবে আমরা তোপের মুখে এই গ্রাম উড়াইয়া দিব।" নিরীহ গ্রামবাসিগণ এই ভীষণ কথা শুনিয়া তাহাদের সাধুবাবার নিকট আসিয়া ইহার প্রতীকার প্রার্থনা করিল। রাসবিহারী বাবু তাহাদিগকে আশ্বস্ত করিয়া সৈন্যদিগকে কহিলেন, "তোমরা আমাকে সাহেবের কাছে লইয়া চল, আমি পল্টনের বাবুর সন্ধান বলিয়া দিব।"

সৈন্যেরা সন্ন্যাসিবেশী রাসবিহারী বাবুকে হাড্‌সন সাহেবের নিকট উপস্থিত করিল। তিনি সাহেবকে সমস্ত কথা জ্ঞাপন করিলেন। সাহেব

ইতঃপূর্ব্বে তাঁহাকে কখনও দেখেন নাই, তাহার উপর আবার সন্ন্যাসীর বেশে, কাজেই তিনি রাসবিহারী বাবুর কথায় অস্থা স্থাপন করিতে পারিলেন না। অবশেষে রাসবিহারী বাবুর পূর্ব্বলিখিত চিঠির সহিত তাঁহার হস্তাক্ষর মিলাইয়া লইয়া এবং নানা কথাবার্ত্তা জিজ্ঞাসা করিয়া বুঝিতে পারিলেন যে, ইনিই তাঁহাদের সেই পল্টনের বাবু। হাডসন সাহেব তখন তাঁহাকে লইয়া সেবিয়ার সাহেবের নিকট উপস্থিত হইলেন। সেবিয়ার রাসবিহারী বাবুর ঐরূপ সন্ন্যাসিবেশ দর্শন করিয়া এবং তাঁহার মুখে সমুদায় কথা শুনিয়া বিশেষ দুঃখিত হইলেন।

দিল্লীতে শান্তি স্থাপিত হইলে রাসবিহারী বাবু পল্টনের সহিত আম্বালায় এবং তথা হইতে সপরিবারে এলাহাবাদে গমন করেন। সেই দেশব্যাপী ভীষণ বিপ্লবের দিনে রাসবিহারী বাবুর আত্মীয় স্বজনেরা দীর্ঘকাল তাঁহার কোনও সন্ধান না পাইয়া মনে করিয়াছিলেন, সিপাহা-দিগের গুলির আঘাতে হয়ত তাঁহার জীবনান্ত হইয়াছে। কিন্তু জীবনমরণের একমাত্র কর্ত্তা ভগবান, ভবিতব্যতার উপর কাহারও কোনও কর্ত্তৃত্ব খাটে না। সিপাহী-বিদ্রোহের পরও তিনি ৪৩ বৎসর জীবিত ছিলেন।

এলাহাবাদে গমন করিয়া তিনি আবার কলেক্টরীতে কর্ম্ম গ্রহণ করিলেন। কিছুদিন কর্ম্ম করার পর তিনি অবসর গ্রহণ করেন। অবসর-কালে তিনি ধর্ম্মচর্চ্চাতেই সময় অতিবাহিত করিতেন। ২৮ বৎসর পেন্‌সন ভোগের পর ৮৫ বৎসর বয়সে ১৯০০ সালের ৭ই ডিসেম্বর

রাসবিহারী বাবু ইহলোক ত্যাগ করেন। মৃত্যুকাল পর্য্যন্ত তিনি বেশ সবল ও সুস্থ ছিলেন। রাসবিহারী বাবু এলাহাবাদে অনেক জনহিতকর কার্য্য করিয়া চিরস্মরণীয় হইয়া আছেন; এলাহাবাদের কালীবাড়ী ও কালীমূর্ত্তি তাঁহারই প্রতিষ্ঠিত।

# সূর্য্যকুমার সর্ব্বাধিকারী

কলিকাতার সর্ব্বাধিকারি-বংশ পূর্ব্বকাল হইতেই ধনে, মানে ও যশে প্রতিষ্ঠাসম্পন্ন। বহু কৃতী সন্তানের বিভিন্নমুখী প্রতিভায় এই বংশ উজ্জ্বল হইয়াছে। স্বর্গীয় ডাক্তার সূর্য্যকুমার সর্ব্বাধিকারী মহাশয় এই বংশের একটী উজ্জ্বল নক্ষত্র। ইনি কলিকাতা মেডিক্যাল কলেজ হইতে "জি, এম, সি, বি" উপাধি * লাভ করিয়া গভর্ণমেণ্টের কর্ম্ম গ্রহণ করেন। ১৮৫২ খ্রীষ্টাব্দে ব্রহ্মরাজ থিবের কর্ম্মচারিগণ ইংরাজ বণিকগণের উপর অত্যাচার করায় এবং লর্ড ডালহৌসী-প্রেরিত দূত ব্রহ্মরাজ কর্ত্তৃক অবমানিত হওয়ায় দ্বিতীয় ব্রহ্ম-যুদ্ধের সূচনা হয়। এই যুদ্ধের সময় ইংরাজ পক্ষের "ফায়ার কুইন" নামক রণতরীর Naval Surgeon নিযুক্ত হইয়া সর্ব্বাধিকারী মহাশয় রেঙ্গুণে প্রেরিত হন এবং সেখানে বিশেষ কৃতিত্বের পরিচয় প্রদান করেন। এই যুদ্ধে ইংরাজগণ জয় লাভ করেন এবং পেগু প্রদেশ ইংরাজ-রাজ্যের সহিত সংযোজিত হয়। যুদ্ধ শেষ হইলে সূর্য্যবাবু স্বদেশে প্রত্যাগমন করেন এবং গাজীপুরের সরকারী চিকিৎসালয়ের ডাক্তারের পদ গ্রহণ করিয়া তথায় গমন করেন। জেনারেল

* পূর্ব্বে কলিকাতা মেডিক্যাল কলেজের নাম ছিল "Graduate Medical College", এবং যাঁহারা এই কলেজের শেষ পরীক্ষায় উত্তীর্ণ হইতেন তাঁহারা G. M. C. B. উপাধি লাভ করিতেন। তখন L. M. S. অথবা M. B. উপাধির সৃষ্টি হয় নাই। সিপাহী-বিদ্রোহের পর L. M. S. উপাধির সৃষ্টি হয়।

মেসন্ তৎকালে গাজীপুরের ব্রিগেড্-ইন-চার্জ্জ ছিলেন। তিনি দেশীয় লোকদিগকে এত হীনচক্ষে দেখিতেন যে, কাহারও জুতা পায়ে দিয়া তাঁহার সম্মুখে যাইবার উপায় ছিল না। সর্ব্বাধিকারী মহাশয় যখন মেসন সাহেবের সহিত সাক্ষাৎ করিবার জন্য তাঁহার গৃহদ্বারে উপস্থিত হইলেন, তখন দ্বাররক্ষক তাঁহাকে নগ্নপদে সাহেব-সাক্ষাতে যাইবার রীতি জ্ঞাপন করিল। নীচস্থ কর্ম্মচারী হইলেও উচ্চ কর্ম্মচারীর এতদূর স্পর্দ্ধা তিনি অবনত মস্তকে সহ্য করিতে পারিলেন না। বাঙ্গালী কৃষ্ণাঙ্গ এবং বিজিত জাতি বলিয়াই কি তাহাদের আত্মমর্য্যাদাও লুপ্ত হইয়া গিয়াছে? নগ্নপদে সাহেব-সাক্ষাতে যাওয়া একটা দারুণ অবমাননা ব্যতীত আর কি হইতে পারে? দ্বাররক্ষককে কয়েকটা কড়া কথা শুনাইয়া দিয়া তিনি বাহির হইয়া আসিলেন। মেসন্ সাহেব উপর হইতে এই যুবকের তেজস্বিতা লক্ষ্য করিতেছিলেন। তিনি দ্বাররক্ষককে ইঙ্গিত করিলেন, "উহাকে জুতা পায়েই আসিতে দাও।"

সূর্য্যকুমার বাবু বীরের মত গর্ব্বভরে সাহেবের গৃহে প্রবেশ করিয়া তাঁহাকে অভিবাদন করিলেন। সাহেবও প্রত্যভিবাদন পূর্ব্বক তাঁহাকে বসিতে বলিয়া জিজ্ঞাসা করিলেন, "তুমি ফিরিয়া যাইতেছিলে কেন, ডাক্তার?"

সূর্য্যবাবু নির্ভীকচিত্তে অসঙ্কুচিতভাবে উত্তর করিলেন, "আমি তোমার ভৃত্যের মুখে শুনিলাম যে, কোনও দেশীয় লোকের জুতা পায়ে তোমার গৃহে প্রবেশের অধিকার নাই, কিন্তু আমি ঐরূপ আদেশ

প্রতিপালন করা আত্মসম্মানের গ্লানিকর বলিয়া মনে করি, তাই ফিরিয়া যাইতেছিলাম।”

সাহেব এ পর্য্যন্ত কোনও দেশীয় ব্যক্তির মুখে এই রূপ নির্ভীক বীরত্বব্যঞ্জক প্রতিবাদ শ্রবণ করেন নাই। কিন্তু ইঁহারা বীরের জাতি, ইঁহাদের নিকট বীরের সম্মান আছে। সাহেব এই বাঙ্গালীর আত্মসম্মান-বোধ ও নির্ভীকতা দর্শন করিয়া এবং তাঁহার সহিত আলাপ করিয়া পরম পরিতুষ্ট হইলেন। এই ঘটনার পর হইতে মেসন্ সাহেব সূর্য্যবাবুকে বিশেষ শ্রদ্ধার চক্ষেই দেখিতেন।

গোরা-সৈন্যগণ বাঙ্গালী ডাক্তার সর্ব্বাধিকারী মহাশয়ের হস্তে চিকিৎসিত হইতে আপত্তি করিতে থাকে। ইংরাজ ডাক্তার রাখিতে হইলে বেশী বেতনের প্রয়োজন, কাজেই উচ্চকর্ম্মচারিগণ সৈনিকদিগের মন হইতে এই বাঙ্গালীবিদ্বেষ দূরীভূত করিতে চেষ্টা করিতে লাগিলেন। সুযোগও উপস্থিত হইল। জেনারেল নীলের হস্তে একটী স্ফোটক হয়। সৈন্যদিগকে বাঙ্গালী ডাক্তারের অস্ত্রোপচার প্রত্যক্ষ করাইবার জন্য এক দিন কাওয়াজের সময় তিনি সর্ব্বাধিকারী মহাশয়কে আহ্বান করিয়া শ্রেণী-বদ্ধ সৈন্যগণের সম্মুখেই তাঁহার হাতের ফোড়া অস্ত্র করিতে বলেন। সূর্য্যবাবু অকম্পিত হস্তে বিশেষ দক্ষতার সহিত সেই সৈন্যমণ্ডলীর সম্মুখে সেনাপতির স্ফোটকে অস্ত্রোপচার করিয়া তাহা সুন্দররূপে বাঁধিয়া দিলেন। জেনারেল নীল সূর্য্যবাবুকে সৈন্যদিগের সম্মুখেই তাঁহার অস্ত্রচিকিৎসায় দক্ষতার নিমিত্ত অজস্র প্রশংসা করিলেন। চক্ষের সম্মুখে বাঙ্গালী

ডাক্তারের দক্ষতা দর্শন করিয়া এবং সেনাপতির মুখে তাঁহার প্রশংসাবাদ শ্রবণ করিয়া সৈন্যগণের সেই পূর্ব্ব বিদ্বেষ বিদূরিত হইল, তাহারা আনন্দ-সূচক কোলাহল করিতে করিতে সূর্য্যবাবুকে স্কন্ধে লইয়া প্রস্থান করিল।

চতুর্দ্দিকে সিপাহী-বিদ্রোহের আগুন জ্বলিয়া উঠিল। গাজীপুর তখনও শান্ত, কিন্তু আগুন জ্বলিতে আর বেশী বিলম্ব ছিল না। প্রতি মুহূর্ত্তেই সকলে সে আশঙ্কা করিতেছিল। এক দিন সূর্য্যবাবু তাঁহার দুইজন বন্ধুর সহিত গঙ্গাতীরে সান্ধ্য ভ্রমণ করিতেছিলেন, এমন সময় কয়েকজন সিপাহীর উদ্ধত ব্যবহার দেখিয়া তাঁহার দৃঢ় প্রতীতি জন্মিল যে, গাজীপুরেও বিদ্রোহের স্ফুলিঙ্গ আসিয়া পতিত হইয়াছে, এখনই সাবধানতা অবলম্বন না করিলে ভীষণ বিপদে পতিত হইতে হইবে। তিনি তখনই আসিয়া সাহেবদিগকে সেই ভাবী বিপদের কথা জ্ঞাপন করিলেন, কিন্তু সাহেবেরা তাঁহার আশঙ্কা অমূলক বলিয়া উপেক্ষার সহিত উড়াইয়া দিলেন। সূর্য্য বাবু কিন্তু সাবধানতা অবলম্বন করিতে ক্রুটী করিলেন না, তিনি ময়দা ও চিনি পূর্ণ বস্তা চতুর্দ্দিকে স্তূপাকারে সুসজ্জিত করিয়া সরকারী চিকিৎসালয়টী সুরক্ষিত করিয়া রাখিলেন। যখন সত্য সত্যই বিপদ উপস্থিত হইল তখন সেই সাহেবেরা আসিয়া হাসপাতালের অভ্যন্তরে আশ্রয় লইয়া জীবন রক্ষা করিতে সমর্থ হইয়াছিলেন। সর্ব্বাধিকারী মহাশয় এই দূরদর্শিতার জন্য তিনি অবশেষে কর্ত্তৃপক্ষের নিকট হইতে বিশেষ প্রশংসালাভ করিয়াছিলেন। ৭২ সংখ্যক সী ফোর্থস্ রেজিমেণ্টের

ইউরোপীয় ডাক্তার যখন গাজীপুর যুদ্ধে বিদ্রোহীদিগের হস্তে নিহত হন, তখন সূর্য্য বাবু উহার সার্জ্জন নিযুক্ত হন।

গাজীপুর সুশাসিত হইলে লক্ষ্ণৌ-বিদ্রোহ দমনের জন্য সসৈন্যে জেনারেল হ্যাভ্‌লক্ সাহেবকে যাইতে হয়, উক্ত রেজিমেণ্টে একজন সুদক্ষ ইংরেজ ডাক্তারের প্রয়োজন হওয়ায় পামার সাহেবের উপর সেই ডাক্তার নিয়োগের ভার অর্পিত হয়। সূর্য্যকুমার বাবুকে ইউরোপীয় ডাক্তার অপেক্ষা কোনও অংশে ন্যূন মনে না করায় পামার সাহেব তাঁহাকেই ব্রিগেড সার্জ্জন স্বরূপ লক্ষ্ণৌ প্রেরণ করেন। একদিন বিদ্রোহীদিগের দ্বারা রসদভাণ্ডার এরূপভাবে লুণ্ঠিত হয় যে, এক বোতল মদও অবশিষ্ট ছিল না। মদ না হইলে গোরা-সৈন্তদের চলে না, বিশেষতঃ সমস্ত দিন যুদ্ধের পর রণক্লান্ত সৈন্যদিগকে শ্রান্তি অপনোদনের জন্য মদ্য দিতেই হইবে। ডাক্তারখানায় যে মদ্য ছিল তদ্দ্বারা আপাততঃ চলিতে পারে বলিয়া হ্যাভ্‌লক্ সাহেব এড্‌জুটাণ্টকে মদ্য আনিবার জন্য সূর্য্য বাবুর নিকট প্রেরণ করেন। সূর্য্যবাবু এড্‌জুটাণ্টের মুখে সমুদয় অবগত হইয়া বলিলেন, সেনাপতির লিখিত আদেশ ব্যতীত আমি মেডিক্যাল ষ্টোর হইতে কোনও জিনিস দিতে পারিব না। হ্যাভ্‌লক্ সাহেব সূর্য্য-কুমার বাবুর এই অবাধ্যতার কথা শুনিয়া মুক্ত তরবারি হস্তে তাঁহার নিকট উপস্থিত হইয়া বলিলেন, "সামরিক বিভাগে আদেশ অবহেলার দণ্ড কি তাহা তুমি জান?" সূর্য্য বাবু ধীর বীরত্বব্যঞ্জকস্বরে উত্তর করিলেন, "জানি,—মৃত্যু, কিন্তু আপনার লিখিত আদেশের মূল্য অধিক।"

হ্যাভ্‌লক্ কোর্টমার্স্যাল আইন অনুসারে তাঁহার বিচার হইবার আদেশ প্রদান করিলেন। বিচারক স্বয়ং হ্যাভ্‌লক্। বিচার-দিবসে তিনি সূর্য্য বাবুকে বলিলেন, "তুমি আমার আদেশ শুনিয়াও তাহা পালন কর নাই, সামরিক আইনে অবাধ্যতার দণ্ড কামানের মুখে উড়াইয়া দেওয়া,—আমি তোমাকে সেই দণ্ড প্রদান করিতেছি,—তোমার কোনও কৈফিয়ৎ আছে?"

সর্ব্বাধিকারী মহাশয় পূর্ব্ববৎ অচল অটল ভাবে বলিলেন, "আমার ঐ একই কৈফিয়ৎ,—সেনাপতির মৌখিক আদেশ অপেক্ষা তাঁহার লিখিত আদেশই অধিকতর পালনীয় বলিয়া আমি মনে করি।"—এই বলিয়া তিনি স্বীয় পকেট হইতে একখানি পত্র বাহির করিয়া সাহেবের সম্মুখে দিলেন। একদিন হ্যাভ্‌লক্ সাহেবই সূর্য্য বাবুকে লিখিয়াছিলেন, "সেনাপতির লিখিত আদেশ ব্যতীত মেডিক্যাল ষ্টোর হইতে কোনও দ্রব্যই যেন কাহাকেও দেওয়া না হয়।"—ইহা সেই আদেশ-পত্র। হ্যাভ্‌লক্ সাহেব তাহা পাঠ করিয়া নিজের ভ্রম বুঝিতে পারিয়া হো হো করিয়া হাসিয়া উঠিলেন। সূর্য্য বাবু অপরাধ হইতে নিষ্কৃতি পাইয়া সেনাপতিকে অভিবাদন পূর্ব্বক স্বস্থানে চলিয়া আসিলেন।

পরদিবস বিদ্রোহীদিগের সহিত শেষ যুদ্ধ হইয়া লক্ষ্ণৌ অধিকৃত হইল। এখান হইতে সূর্য্যকুমার বাবু অন্য একদল সৈন্যের সহিত বিদ্রোহী কুমার সিংহের বিরুদ্ধে প্রেরিত হইলেন। লক্ষ্ণৌএ তাঁহার স্থানে একজন ইংরাজ সার্জ্জন নিযুক্ত হন। সূর্য্য বাবুর পরম সৌভাগ্য; তিনি লক্ষ্ণৌএ যেস্থানে অবস্থান করিতেন, তথা হইতে প্রস্থানের তিন ঘণ্টা

পরেই সেস্থানে বিদ্রোহীদিগের গুলি আসিয়া পড়ে। নবনিযুক্ত ইংরাজ সার্জ্জন সেই গুলির আঘাতে নিহত হইলেন।

সর্ব্বাধিকারী মহাশয়ের সৈন্যদল যখন কুচ করিয়া অগ্রসর হইতেছিল, তখন রাত্রিযোগে সশস্ত্র সজ্জিত একদল বরযাত্রীর সহিত তাহাদের সাক্ষাৎ হয়। বরযাত্রীর দল দস্যু বলিয়া ধৃত হইয়া শিবিরে আনীত হইলে তাহাদের প্রাণদণ্ডের আদেশ হয়। সর্ব্বাধিকারী মহাশয় স্পষ্টই বুঝিতে পারিয়াছিলেন যে, ইহারা দস্যু বা বিদ্রোহী নহে, নিরীহ বরযাত্রী মাত্র। বিনাদোষে অতগুলি নির্দ্দোষ ব্যক্তির প্রাণনাশ হইবে ইহা স্মরণ করিয়া ন্যায়বান সূর্য্যকুমারের হৃদয় ব্যথিত হইয়া উঠিল। তিনি সাহসে নির্ভর করিয়া সেনাপতির নিকট যাইয়া প্রকৃত কথা তাঁহাকে নিবেদন করিলেন। সেনাপতি শুনিয়াও যেন সে কথা শুনিলেন না, ধৃত ব্যক্তি-দিগকে ফাঁসী দেওয়ার দৃঢ়সঙ্কল্প তাঁহার হৃদয়ে বদ্ধমূল। সর্ব্বাধিকারী মহাশয় আবার বলিলেন, "সাহেব, তোমার যাহা ইচ্ছা করিতে পার বটে, কারণ এই হতভাগ্যেরা এখন তোমার হস্তে বন্দী, কিন্তু আমি জানি ইহারা নির্দ্দোষ, তুমি ইহাদিগকে পরীক্ষা করিয়া দেখিলেই বুঝিতে পারিবে যে, ইহারা বর লইয়া বিবাহ দিতে যাইতেছে।" সর্ব্বাধিকারী মহাশয়ের কথার যাথার্থ্য প্রমাণ করিয়া দেখিবার জন্য সেনাপতির কৌতূহল জন্মিল। তিনি ধৃত ব্যক্তিদিগকে পরীক্ষা করিয়া দেখিলেন, সত্যই ইহারা দস্যু অথবা বিদ্রোহী নহে, বরযাত্রীর দল মাত্র। তখন তিনি ইহাদিগকে মুক্ত করিয়া দিয়া সর্ব্বাধিকারী মহাশয় যে অতগুলি জীবন

রক্ষার একমাত্র কারণ, এই জন্য তাঁহাকে শত শত ধন্যবাদ দিতে লাগিলেন। এই ঘটনার পরেই সূর্য্য বাবু কর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক দেশে প্রত্যাগমন করিলেন।

অতঃপর যখন সূর্য্য বাবুকে "রায়বাহাদুর" উপাধিতে সম্মানিত করা হয়, তখন লাট সাহেব বলিয়াছিলেন :—

*"Who would have thought that these mild appearances cover the spirit of an ardent mutiny veteran who was present at many bloody actions not indeed to add to human miseries but to relieve them so far as science, skill and devotion could."* অর্থাৎ কে ভাবিয়াছিল যে, এই ধীর প্রশান্ত মূর্ত্তির অন্তরালে বিদ্রোহকালের এক জন অভিজ্ঞ ব্যক্তি প্রচ্ছন্ন ভাবে বিরাজিত রহিয়াছেন। তিনি বহু শোণিতসিক্ত রণ ভূমিতে উপস্থিত ছিলেন, কিন্তু তাঁহার সে উপস্থিতি রণক্ষেত্রের হত্যা বৃদ্ধির জন্য নহে, স্বীয় বিজ্ঞান-জ্ঞান, নিপুণতা ও একনিষ্ঠা প্রভাবে জীবন রক্ষা এবং জীবনের দুঃখ নিবারণের নিমিত্ত।

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেট হাউসে লর্ড কারমাইকেল সূর্য্য-বাবুর তৈলচিত্রের আবরণ-উন্মোচন-উৎসবকালে বলিয়াছেন, *Dr. Surja Kumar was probably the only Bengali who has served as an officer in the Navy. He was Surgeon in charge of the gun-boat. "Fire Queen" in 1856-57, when she cruised*

*about the Burma coast and when she brought Sir Henry Havelock to Bengal from Madras. He was, also, I fancy the only Bengali who has served as an officer in a Highland Regiment."* * * * * অর্থাৎ বাঙ্গালীদিগের মধ্যে বোধ হয় একমাত্র ডাক্তার সূর্য্যকুমারই রণতরী বিভাগে অফিসারের কার্য্য করিয়াছেন। যখন কামান-পোত "ফায়ার কুইন্" ১৮৫৬-৫৭ খ্রীষ্টাব্দে ব্রহ্মদেশের উপকূলে ইতস্ততঃ প্রহরা কর্ম্মে নিযুক্ত ছিল এবং যখন উহাতে করিয়া মাদ্রাজ হইতে স্যার হেনরী হ্যাভলক্ সাহেবকে বঙ্গদেশে আনয়ন করা হয়, তখন সূর্য্যবাবু উহার সার্জ্জন ছিলেন। আমার মনে হয়, হাইলাণ্ড রেজিমেণ্টে অফিসারের কার্য্যও বাঙ্গালীদিগের মধ্যে একমাত্র তিনিই করিয়াছেন।

সূর্য্যবাবু দুইটী কৃতী পুত্র রাখিয়া মধুপুরে দেহত্যাগ করেন। স্বনামধন্য অস্ত্রচিকিৎসক সুরেশপ্রসাদ আর ইহলোকে নাই, তাঁহার অকাল মৃত্যুতে সমগ্র বঙ্গদেশের, এমন কি সমগ্র ভারতের, যে ক্ষতি হইয়াছে তাহা আর কোনও কালে পূরণ হইবে কিনা তাহা ভবিতব্যতাই বলিতে পারেন। বঙ্গের গৌরব মাননীয় স্যার দেবপ্রসাদ সর্ব্বাধিকারী মহাশয় সূর্য্যবাবুর জ্যেষ্ঠ পুত্র।

# যোদ্ধা মুন্‌সেফ্

উত্তরপাড়া নিবাসী ৺প্যারীমোহন বন্দ্যোপাধ্যায় সিপাহী-বিদ্রোহের সময় বিদ্রোহী সিপাহীদিগের সহিত যুদ্ধ করিয়া স্বীয় বীরত্বের জন্য তৎকালীন রাজপুরুষগণকর্ত্তৃক যোদ্ধা মুন্‌সেফ্ নামে অভিহিত হন। সিপাহী-বিদ্রোহ সংঘটিত হওয়ার কয়েক বৎসর পূর্ব্বে প্যারীমোহন বাবু উত্তরপাড়া হইতে কাশীতে গমন করেন। অতঃপর মুন্‌সেফি পরীক্ষায় উত্তীর্ণ হইয়া তিনি এলাহাবাদের নিকটস্থ মঞ্ঝনপুরে মুন্‌সেফ্ নিযুক্ত হন।

কিছু দিন পরেই বিদ্রোহ-বহ্নি প্রজ্বলিত হইয়া উঠে। মঞ্ঝনপুরের নিকটবর্ত্তী জমীদারবর্গ স্বাধীনতা লাভের আশায় বিদ্রোহীদিগের সহিত যোগদান করিয়া গ্রামবাসী প্রজাদিগের উপর ভয়ানক অত্যাচার করিতে আরম্ভ করে; এমন কি কয়েকখানি গ্রাম তাহাদের দ্বারা ভস্মে পরিণত হয়। জমীদারবর্গ ইহাতেও সন্তুষ্ট না হইয়া সৈন্য এবং অস্ত্রশস্ত্রাদি সংগ্রহ করিয়া 'যুদ্ধং দেহি যুদ্ধং দেহি' রবে ইংরাজ তহশীল আক্রমণ করে। প্যারীমোহন বাবু এই আসন্ন বিপদে ধীরতা এবং বুদ্ধিমত্তা প্রভাবে ক্ষতিগ্রস্ত প্রজাবর্গ ও কয়েকজন শান্ত জমিদারদ্বারা একটী সৈন্যদল গঠন করিয়া বিদ্রোহিদলকে আক্রমণ করেন। তাঁহার অনন্যসাধারণ সাহস এবং বিপুল বিক্রমে অল্পদিনমধ্যেই শত্রুদল পরাজিত হইল। এই সময় প্যারীমোহন বাবুর বয়স ছিল মাত্র ২২

বৎসর। বিদ্রোহ-দলনে এই তরুণ যুবক যে বীরত্বের পরিচয় দিয়াছিলেন, তদ্দর্শনে ভারতের তৎকালীন বড় লাট লর্ড ক্যানিং এবং অন্যান্য রাজ-পুরুষগণ শতমুখে তাঁহার ভূয়সী প্রশংসা করিয়াছিলেন। বিদ্রোহীদিগকে দমনের নিমিত্ত একবার তাঁহাকে একজন প্রকৃত সেনাপতির ন্যায় শিবির সংস্থাপন এবং সেনা সমাবেশ পূর্ব্বক দুর্দ্দমনীয় শত্রুদলের বিরুদ্ধে যুদ্ধক্ষেত্রে অবতীর্ণ হইতে হইয়াছিল। এই যুদ্ধে বিদ্রোহি-দলের নেতা ধাখল সিং এবং অন্যান্য বহু সর্দ্দার নিহত হইয়াছিল। বিদ্রোহিগণ এই যুদ্ধে প্যারীমোহন বাবুর বীরত্বে এতদূর ভীত হইয়া পড়িয়াছিল যে, তাহারা আর যমুনা পার হইয়া আসিতে সাহস করে নাই। সিপাহী-বিদ্রোহের অবসানে বড় লাট কাণপুর-দরবারে প্যারীমোহন বাবুর বীরত্ব, সাহস এবং নিপুণতার পুরস্কার স্বরূপ তাঁহাকে হাজার টাকা মূল্যের খিলাত, বিস্তৃত জমীদারী এবং ডেপুটী ম্যাজিষ্ট্রেটের পদ প্রদান করেন। লর্ড ক্যানিং-ই প্যারীবাবুকে "যোদ্ধা মুন্‌সেফ্" (Fighting Munsiff) এই নামে অভিহিত করেন।

এলাহাবাদের তৎকালীন ম্যাজিষ্ট্রেট টম্‌সন্ সাহেব তদীয় রিপোর্টে লিখিয়াছিলেন,—"প্যারীমোহন বাবু এই জেলায় মঞ্জনপুরে বিগত নভেম্বর মাসে মুন্‌সেফ্ নিযুক্ত হইয়া ছিলেন। বিদ্রোহ উপস্থিত হওয়া অবধি তিনি তদীয় এলাকাস্থ বিদ্রোহীদিগকে পরাজিত ও বিধ্বস্ত করিবার জন্য যথেষ্ট পরিশ্রম করিয়া আসিতেছেন। যদিও বিদ্রোহদমনের জন্য তিনি নিযুক্ত হন নাই, তথাপি তিনি ক্ষতিগ্রস্ত জমীদারবর্গকে সম্মিলিত

এবং সন্দেহজনক জমীদারদিগকে শান্ত করিয়া গভর্ণমেণ্ট পক্ষে আনয়ন পূর্ব্বক বিদ্রোহীদিগের বিরুদ্ধে একটী দল গঠন করেন। তিনি এতদূর কৃতকার্য্য হইয়াছিলেন যে, কয়েকখানি গ্রাম ব্যতীত দুর্ব্বৃত্তগণ কর্ত্তৃক আক্রান্ত সমুদায় গ্রামেই পুলিশের শাসনব্যবস্থা পুনরায় প্রবর্ত্তিত করিয়া শান্তি স্থাপন করিতে সমর্থ হইয়াছিলেন।”

জনৈক ইংরাজ লেখক ‘কলিকাতা রিভিউ’ পত্রিকায় লিখিয়াছিলেন,—“একজন দেশীয় মুন্‌সেফ্ স্বকীয় ক্ষমতা এবং সাহস প্রভাবে এরূপ প্রকাশ্যভাবে বিদ্রোহ-দমনে অগ্রসর হইয়াছিলেন যে, তজ্জন্য তিনি “যোদ্ধা মুন্‌সেফ্” নামে সর্ব্বত্র পরিচিত হইয়া পড়িয়াছিলেন। তিনি কেবল তাঁহার নিজের এলাকা রক্ষা করিয়াই ক্ষান্ত হন নাই, তিনি আক্রমণের কৌশল উদ্ভাবন করিতেন, বিদ্রোহীদিগের গ্রাম ভস্মীভূত করিতেন, স্বীয় অধীন কর্ম্মচারিগণকে প্রশংসা করিয়া ইংরাজী ভাষায় ডেস্‌প্যাচ্ লিখিতেন এবং শাসনদক্ষতা ও উদ্ভাবনী শক্তির পরিচয় প্রদান করিতেন।”

যখন তাঁহাকে মঞ্ঝনপুর হইতে অন্যত্র বদলী করিয়া দেওয়ার প্রস্তাব হয় তখন এলাহাবাদের কমিশনার ছোট লাট সাহেবকে লিখিয়াছিলেন,—“প্যারীমোহন বাবু স্বকীয় সাহস এবং দৃঢ়সঙ্কল্পতার জন্য এত উচ্চ সম্মান অর্জ্জন করিয়াছেন যে, আমার মনে হয়, যমুনা নদীর দক্ষিণ তীর হইতে বিদ্রোহ-বহ্নি তাঁহার জন্যই অগ্রসর হইতে পারিতেছে না; তত্রত্য ম্যাজিষ্ট্রেট এই অভিমত প্রকাশ করিয়াছেন যে, প্যারীমোহন বাবুকে

এসময় স্থানন্তরিত করিলে শীঘ্রই একটী বিভ্রাটের সূচনা হইবে। তাঁহার এই অভিমতের সহিত আমিও সম্পূর্ণ একমত।”

একজন বাঙ্গালীর পক্ষে সেই ভীষণ বিদ্রোহের সময় স্বীয় সাহস ও বীরত্বপ্রভাবে হিংস্রপ্রকৃতি বিদ্রোহিগণের চিত্তে বিভীষিকার সৃষ্টি করিয়া রাজ-পুরুষগণ কর্ত্তৃক অযাচিত প্রশংসালাভ পরম গৌরবের সামগ্রী। ইহা একাকী প্যারীমোহন বাবুর গৌরব নহে,—সমগ্র বঙ্গের. সমগ্র বাঙ্গালী জাতির পরম গৌরব।



ব্যাঘ্রবীর শ্যামাকান্ত ( সোঽহং স্বামী )

# ব্যাঘ্রবীর শ্যামাকান্ত

বঙ্গের মহাবলশালী সুবিখ্যাত ব্যাঘ্র-ক্রীড়ক শ্যামাকান্ত বন্দ্যোপাধ্যায় ১৮৫৮ খ্রীষ্টাব্দে বিক্রমপুরের অন্তর্গত আরিয়ল গ্রামে জন্মগ্রহণ করেন। তাঁহার পিতা ৺শশিভূষণ বন্দ্যোপাধ্যায় মহাশয় ত্রিপুরা রাজষ্টেটে সেরেস্তাদারের কর্ম্ম করিতেন। শ্যামাকান্ত বাল্যকাল হইতেই সবলকায় ও সুস্থদেহ ছিলেন এবং শারীরিক শক্তি প্রদর্শনের প্রতি তাঁহার একটা প্রবল অনুরাগ দৃষ্ট হইত। যখন তিনি ঢাকা কলেজে অধ্যয়ন করিতেন তখন দেশীয় ও পাশ্চাত্য ব্যায়াম-চর্চ্চায় বিশেষভাবে সময়াতিপাত করিতেন। এই ব্যায়াম-চর্চ্চার নিমিত্তই স্মৃতিশক্তি ও বুদ্ধিবৃত্তি থাকা সত্ত্বেও তিনি লেখা পড়ায় তেমন উন্নতি করিতে পারেন নাই। বয়সের সঙ্গে সঙ্গে তাঁহার শক্তিসঞ্চয়-স্পৃহাও বলবতী হইতে লাগিল। যৌবনের প্রারম্ভেই তিনি সময় সময় পাঞ্জাবী পালোয়ানদিগের সহিত মল্লক্রীড়া করিতেন এবং অধিকাংশ সময়েই সেই পালোয়ানগণ পরাস্ত হইত। এইরূপে যৌবনের বিকাশাবস্থাতেই তাঁহার শারীরিক শক্তির কথা জনসমাজে প্রচারিত হইয়া পড়ে। বাঙ্গালী জাতি ভীরু, কাপুরুষ, দুর্ব্বল, আত্মরক্ষায় অক্ষম,—এই সমুদায় জাতীয় কলঙ্ক বিদূরিত করিবার জন্য তিনি দৃঢ়প্রতিজ্ঞাবদ্ধ হন; সৈনিকবিভাগই শক্তি এবং সাহস প্রদর্শনের উপযুক্ত ক্ষেত্র বিবেচনায় তিনি সমরবিভাগে প্রবেশের

নিমিত্ত চেষ্টা করিতে লাগিলেন। কিন্তু বাঙ্গালীর পক্ষে সে পথ অবরুদ্ধ দেখিয়া কোনও দেশীয় রাজার সৈনিকবিভাগে প্রবেশের জন্য তিনি পশ্চিমাঞ্চলে যাত্রা করেন। কিন্তু দেশীয় রাজগণের সামরিক বিভাগের চরম দুঃখদুর্দ্দশা দর্শন করিয়া শ্যামাকান্ত হতাশ হৃদয়ে দেশে প্রত্যাবর্ত্তন করেন।

কিছু দিন দেশে অবস্থানের পর তিনি বিবাহ করেন। তদনন্তর ত্রিপুরারাজ্যে পিতার নিকট গমন করেন। ত্রিপুরার তদানীন্তন মহারাজ বীরচন্দ্র মাণিক্য বাহাদুর শ্যামাকান্ত বাবুর সুগঠিত দেহ, ব্যায়াম কৌশল ও শারীরিক শক্তি দর্শনে তাঁহাকে স্বীয় পার্শ্বচর নিযুক্ত করেন। দুই বৎসর কর্ম্ম করার পর তাঁহাকে নানা কারণে কর্ম্ম পরিত্যাগ করিয়া গৃহে ফিরিয়া আসিতে হয়। কিন্তু মহারাজের স্নেহ ও করুণা হইতে তিনি কখনও বঞ্চিত হন নাই।

ত্রিপুরা হইতে আসিয়া শ্যামাকান্ত বরিশাল জেলা-স্কুলের ব্যায়াম শিক্ষক নিযুক্ত হন। সেই সময় হইতেই তাঁহার একটী সার্কাসের দল গঠনের ইচ্ছা হয়, এবং সেই ইচ্ছা কার্য্যে পরিণত করিবার আয়োজন করিতে থাকেন। সার্কাসের দল করা সম্ভ্রান্তবংশীয় ব্রাহ্মণ-সন্তানের পক্ষে নিন্দনীয় এবং তাহাতে পদে পদে জীবননাশের আশঙ্কা, এই জন্য তদীয় পিতৃদেব এবং আত্মীয়বর্গ ঘোর আপত্তি উত্থাপন করেন। কিন্তু শ্যামাকান্ত বাবু কাহারও কোনও আপত্তিতে কর্ণপাত না করিয়া সার্কাস-দল লইয়া ক্রীড়া প্রদর্শনের নিমিত্ত বহির্গত হন। শ্রীহট্ট জেলার

অন্তর্গত সুনামগঞ্জ নামক স্থানে একটী সগ্যোধৃত বন্য চিতাবাঘ ক্রয় করিয়া তদ্দ্বারা ক্রীড়া প্রদর্শনে অভিলাষী হন। সাধারণতঃ সার্কাসদলে ব্যাঘ্রকে অহিফেন অথবা তজ্জাতীয় অন্য কোনও মাদক দ্রব্যে অভিভূত করিয়া দর্শকমণ্ডলীর সম্মুখে ক্রীড়া প্রদর্শিত হইয়া থাকে। কিন্তু বীর শ্যামাকান্ত সে উপায় অবলম্বন না করিয়া প্রকৃত বীরত্ব ও সাহসের পরিচয় প্রদানে ইচ্ছুক হইয়া শারীরিক শক্তি প্রভাবে ব্যাঘ্রকে বশ করিতে চেষ্টা করিতে লাগিলেন। ব্যাঘ্রের দন্ত ও নখরাঘাতে ক্ষত-বিক্ষত ও শোণিতাক্ত কলেবর হইয়া প্রায় দুই মাস পরিশ্রমের পর তিনি উহাকে বশীভূত করিতে সমর্থ হন, এবং সুনামগঞ্জেই সেই ব্যাঘ্রের সহিত অদ্ভুত ক্রীড়া প্রদর্শন করিয়া দর্শকমণ্ডলীকে বিস্মিত ও বিমুগ্ধ করিয়া তাহাদিগের ধন্যবাদার্হ হইলেন। এই স্থানেই তাঁহার ব্যাঘ্র-ক্রীড়ার সূচনা। ক্রমে শ্যামাকান্তের সাহস ও অভিজ্ঞতা এতদূর বৃদ্ধি পাইল যে, যে কোনও প্রকার সিংহ ব্যাঘ্রাদি হিংস্র জন্তু অনায়াসে বশ করিয়া তিনি পিঞ্জরাভ্যন্তরে প্রবেশ পূর্ব্বক তাহার সহিত মল্লক্রীড়া করিতেন। এই ব্যাঘ্র-ক্রীড়ায় তাঁহাকে কতবার যে বিপন্ন হইতে হইয়াছিল তাহার ইয়ত্তা নাই। অষ্টাদশ বর্ষকাল তিনি ব্যাঘ্র-ক্রীড়া প্রদর্শন করেন, এই সুদীর্ঘকালের মধ্যে কয়েকবার তাঁহাকে মৃত্যুর কবল হইতে প্রত্যাবর্ত্তন করিতে হইয়াছিল। বীর শ্যামাকান্ত সুন্দর-বনের ভীষণ রয়েল বেঙ্গল টাইগারের পিঞ্জরমধ্যে প্রবেশ করিয়া ব্যাঘ্রকে সঙ্কেত করিতেন অমনি সাক্ষাৎ কৃতান্তসদৃশ রক্তচক্ষু ব্যাঘ্রপ্রবর ভীষণ

গর্জ্জনে চতুর্দ্দিক কম্পিত করিয়া মুখব্যাদান পূর্ব্বক ছুটিয়া আসিত, শ্যামাকান্ত নির্ভীক চিত্তে স্থির অটলভাবে পর্ব্বত-প্রাচীরের মত দণ্ডায়মান থাকিয়া ব্যাঘ্রের মুখ-গহ্বরে দক্ষিণ হস্তের কফণি প্রবেশ করাইয়া দিতেন, ব্যাঘ্র দণ্ডায়মান হইয়া শ্যামাকান্তকে আলিঙ্গনাবদ্ধ করিয়া ধরিত, শ্যামাকান্তও ব্যাঘ্রকে অপর হস্তে আলিঙ্গন করিয়া ধরিতেন, দুইজনেই থর থর করিয়া কাঁপিতে থাকিত। সেই ভয়ানক দৃশ্য দেখিয়া দর্শকগণের মধ্যে একটা মহা আতঙ্ক ও বিস্ময়ের সাড়া পড়িয়া যাইত। কিছুক্ষণ পরে তিনি ব্যাঘ্রকে ধাক্কা মারিয়া দূরে নিক্ষেপ করিয়া পিঞ্জর হইতে বাহির হইয়া পড়িতেন, অনেক সময় তাঁহার সর্ব্বাঙ্গে রুধির-ধারা বহিত।

একবার জয়দেবপুরের ( ভাওয়াল ) রাজা সুন্দরবনের একটা প্রকাণ্ড বাঘ শ্যামাকান্ত বাবুকে তাঁহার বীরত্বের পুরস্কারস্বরূপ উপহার প্রদান করেন। পাটনার নবাব শ্যামাকান্ত বাবুর বীরত্বে সন্দিহান হইয়া তাঁহাকে স্বীয় সদ্যোধৃত একটী ভীষণ ব্যাঘ্রের সহিত ক্রীড়া করিয়া তাঁহার সন্দেহ ভঞ্জন করিতে আদেশ দেন। বীর শ্যামাকান্ত ব্যাঘ্রটীর সহিত ক্রীড়া করিয়া জয়ী হইলেন বটে, কিন্তু তাহাতে তাঁহার জীবন প্রায় বিপন্ন হইয়াছিল, ভগবান তাঁহাকে সে যাত্রা রক্ষা করেন। নবাব শ্যামাকান্ত বাবুর বীরত্ব-কৌশল এবং সাহসে পরম পরিতুষ্ট হইয়া ঐ ব্যাঘ্রটী তাঁহাকে উপহার প্রদান করেন। ব্যাঘ্রের সহিত ক্রীড়া ব্যতীত তিনি আরও একটী শারীরিক শক্তির পরিচায়ক ক্রীড়া প্রদর্শন করিতেন।

১০।১১ মণ ওজনের প্রকাণ্ড প্রকাণ্ড প্রস্তর বুকের উপর রাখিয়া লৌহ-মুদ্গরাঘাতে তাহা চূর্ণ করাইতেন। একবার লাট-ভবনে ক্রীড়া প্রদর্শন কালে ১৪ মণ ওজনের প্রস্তর বুকের উপর ধারণ করিয়াছিলেন; কয়েক-জন গোরা সৈনিক এককালে সেই প্রস্তরের উপর লৌহ-মুদ্গরাঘাত করিয়াও তাহা ভাঙ্গিতে সমর্থ হয় নাই। বাঙ্গালী বীরের এইরূপ বীরত্ব-কাহিনী তখন প্রায়ই ইংরাজী এবং বাঙ্গালা সংবাদপত্র-স্তম্ভে প্রকাশিত হইত। যে বিদেশিদল বাঙ্গালীকে দুর্ব্বল, ক্ষীণ, ভীরু বলিয়া ঘৃণায় নাসিকা কুঞ্চিত করিয়া আসিতেছিল, তাহারা শ্যামাকান্তের বীরত্ব দর্শনে বিস্মিত হইল। শ্যামাকান্ত বাবুর বক্ষে প্রস্তর-চূর্ণ সম্বন্ধে তৎকালীন সংবাদপত্রে প্রকাশিত হইয়াছিল :—

"পদে মস্তকেতে উচ্চ উপাধান,
অবশিষ্ট দেহ শূন্যেতে রয়।
ঐ যুবা এক রয়েছে শয়ান,
পৃষ্ঠের আশ্রয় কিছু না হয়।
হেন অবস্থায় বিশাল প্রস্তর
দিয়াছে যুবার বক্ষের উপর,
লৌহময় এক ধরিয়া মুদ্গর
সবলে অপরে আঘাত করে।
অদ্ভুত ব্যাপার, ভাঙ্গিল প্রস্তর!
ব্যথিত না হ'লো বীরের দেহ!
দৈত্য কি দানব হবে এই নর!
অসুর বিনা এত পারে কি কেহ?"

শ্যামাকান্ত বাবু একবার ট্রেণে যাইবার সময় দানাপুর ও আরা ষ্টেশনের মধ্যবর্ত্তী স্থানে তিনজন গোরা কর্ত্তৃক জনৈক উচ্চবংশীয় সম্ভ্রান্ত মহিলাকে আক্রান্ত হইতে দেখিয়া পশুত্রয়ের উপর আপতিত হইলেন এবং বজ্রমুষ্টি-প্রহারে তাহাদিগকে নিপাতিত ও নিরস্ত করিয়া মহিলাটীর সম্ভ্রম রক্ষা করিলেন।

১৮৯৪ খ্রীষ্টাব্দে এক বৎসরের জন্য তিনি মাসিক দেড় সহস্র টাকা বেতনে ফ্রেড্ কুকের ইংরাজ সার্কাসদলে প্রধান ক্রীড়াকারিরূপে কর্ম্ম করিয়াছিলেন। কিন্তু পরাধীনতা তাঁহার ভাল লাগিল না, এইজন্য তিনি পুনরায় স্বাধীনভাবে কার্য্য আরম্ভ করিলেন। তিনি স্বীয় সার্কাসদল লইয়া বঙ্গের নানাস্থানে ভ্রমণ করিতে করিতে রঙ্গপুরে উপস্থিত হইলেন। এইস্থানে ১৮৯৭ খ্রীষ্টাব্দের ভীষণ ভূমিকম্পে তাঁহার সার্কাসদলের যে অনিষ্ট সাধিত হইয়াছিল, তাহার আর তিনি সম্পূরণ করিতে পারেন নাই। একটী ত্রিতল বাটীর নিম্নে তাঁহার পশুশালা ছিল, ভূমিকম্পে ঐ বাড়ী ভূমিসাৎ হওয়ায় পশুসকল বিনষ্ট হইয়া যায়। মাত্র দুইটী ব্যাঘ্র বাহিরে থাকায় উহারা রক্ষা পাইয়াছিল। শ্যামাকান্ত ঐ ব্যাঘ্র দুইটী লইয়া কলিকাতায় আসিয়া ক্রীড়া প্রদর্শন করিতে থাকেন। কিছুদিন এই ভাবে ক্রীড়া প্রদর্শনের পর হাতী, পাঁচটী ব্যাঘ্র, কুকুর, বানর, ভল্লুক প্রভৃতি জন্তু সংগ্রহ করিয়া "GRAND SHOW OF WILD ANIMALS" নামে এক প্রকাণ্ড সার্কাস-দল গঠন করেন।

বাল্যকাল হইতেই শ্যামাকান্ত বাবুর হৃদয় ধর্ম্মভাবে পূর্ণ ছিল।

বয়োবৃদ্ধির সঙ্গে সঙ্গে সেই ধর্ম্মভাব উত্তরোত্তর বর্দ্ধিত হইয়া শেষে ধন, মান যশঃ ও সংসারের প্রতি তাঁহাকে বীতস্পৃহ করিল। সুতরাং সংসার পরিত্যাগ করিয়া সন্ন্যাস গ্রহণের নিমিত্ত তিনি ব্যাকুল হইয়া উঠিলেন। এই সময় বিলাতের কোনও সার্কাস কোম্পানী তাঁহাকে মাসিক তিন সহস্র টাকা বেতন দিতে প্রতিশ্রুত হইয়াছিলেন, কিন্তু শ্যামাকান্ত বাবু তখন বৈরাগ্যের পথে অনেকটা অগ্রসর হইয়াছিলেন, কাজেই এই অর্থলোভ তাঁহাকে প্রলুব্ধ করিতে পারে নাই। ১৮৯৯ খ্রীষ্টাব্দের আশ্বিন মাসে পিতার মৃত্যু হইলে তিনি তাঁহার যাবতীয় সম্পত্তি ভ্রাতা ও ভগিনীদিগকে দান করিয়া সন্ন্যাস গ্রহণ পূর্ব্বক হিমালয়ে প্রস্থান করেন। ইহার পূর্ব্বেই তাঁহারা উত্তর বিক্রমপুর হইতে বাসস্থান উঠাইয়া আনিয়া দক্ষিণ বিক্রমপুরস্থ নড়িয়া গ্রামে বাটী নির্ম্মাণ করিয়া বাস করিতেছিলেন। এই নড়িয়া গ্রামে তাঁহাদের বাটীর বহির্দ্বারের পুষ্করিণী-তীরে পিতার শ্মশানের উপর তিনি কারুকার্য্যখচিত পঞ্চরত্ন মঠ নির্ম্মাণ করাইয়া দিয়াছিলেন, সেই স্মৃতিমন্দিরের গাত্রে লিখিত আছে :—

"ধন, মান, যশ, যত সকলই অসার,
ভাই বন্ধু দারা সুত কেহ নহে কার,
নয়ন মুদিলে জগৎ সব অন্ধকার।"

সন্ন্যাস গ্রহণান্তর তিনি ভারতের বহু তীর্থে পর্য্যটন করিয়াছিলেন। স্বনামপ্রসিদ্ধ সন্ন্যাসী ত্বিব্বতী বাবা তাঁহাকে "সোহহং স্বামী" নাম প্রদান করেন। অতঃপর তিনি এই নামেই সকলের নিকট

পরিচিত। নানা তীর্থে ভ্রমণ করিয়া অবশেষে তিনি নাইনিতাল হইতে ৭ মাইল দূরবর্ত্তী গর্গাচল উপত্যকায় ভাওয়ালী নামক স্থানে যোগাশ্রম নির্ম্মাণ করিয়া বাস করিতে লাগিলেন। এই স্থানের নৈসর্গিক দৃশ্য বড় মনোরম। চতুর্দ্দিকে গগনস্পর্শী গিরিমালা বৃক্ষ ও লতাগুল্মে পরিশোভিত, লতায় লতায় ফুল, বৃক্ষে বৃক্ষে বিহঙ্গের কলগীতি, অদূরে কল কল শব্দে শৈলসুতা প্রবাহিতা, স্থানে স্থানে নির্ঝর সমূহ রজতশুভ্র বারিধারা অবিশ্রান্ত ঢালিয়া দিতেছে। পরম শান্তিময় এই আশ্রমস্থল। নিকটেই মানবের চির বিশ্রামস্থল শ্মশান। সোহহং স্বামী যতদিন জীবিত ছিলেন ততদিন তিনি এই স্থানেই যোগারাধনায় অতিবাহিত করিতেন। তাঁহার আশ্রমখানি দেখিতে ঠিক বাংলার মত (Bungalow) বলিয়া অনেক সময় অনেক সাহেব আসিয়া সেখানে উপস্থিত হইতেন। ইহা আশ্রমের বিঘ্নোৎপাদক বলিয়া সাহেবদিগের ভ্রান্তি ভঙ্গের জন্য শ্রীমৎ সোহহং স্বামী এই আশ্রমের নাম রাখেন, "The Hermitage."

সন্ন্যাসী হওয়ার পরেও তিনি মাঝে মাঝে নড়িয়া গ্রামে আসিয়া ২।১ দিন বাস করিতেন। নড়িয়া গ্রামের কিছু দূরে বিলাসখান নামক গ্রামে প্রতিবৎসর চৈত্র-সংক্রান্তির মেলা বসিয়া থাকে। যখন বঙ্গে প্রবল স্বদেশী আন্দোলন চলিতেছিল, সেই সময় একবার এই চৈত্র-সংক্রান্তির মেলা উপলক্ষে হিন্দু-মুসলমানে ভীষণ দাঙ্গা উপস্থিত হয়, সোহহং স্বামী তখন সন্ন্যাসী বেশে দেশে আসিয়াছিলেন। দাঙ্গার সংবাদ পাইয়া তিনি অনতিবিলম্বে মেলাস্থলে উপস্থিত হইয়া মুসলমানদিগকে পরাস্ত করেন।

বেদান্তের যাহা সার মর্ম্ম সেই অদ্বৈতবাদ অবলম্বন করিয়া তিনি "সোঽহংতত্ত্ব" ও "সোঽহংগীতা" নামে দুইখানি ধর্ম্মগ্রন্থ লিখিয়া গিয়াছেন। আজ আর সোঽহং স্বামী ইহ জগতে নাই, তিনি ১৩২৫ সালের পৌষ মাসে নাইনিতালের নিকটস্থ ভাওয়ালী নামকস্থানে স্বনির্ম্মিত আশ্রমগৃহে দেহরক্ষা করিয়াছেন। তাঁহার প্রতিষ্ঠিত আশ্রম আজও বর্ত্তমান রহিয়াছে এবং দিন দিন ভক্ত ও শিষ্যসংখ্যা বৃদ্ধি পাইতেছে।

ব্রাঘ্রবীর শ্যামাকান্তের অমানুষিক বীরত্ব-কাহিনী আজও উপকথার মত বাঙ্গালীর চিত্তাকর্ষণ করিতেছে।

# পালোয়ান যতীন্দ্রচরণ ( গোবর ) গুহ

ইউরোপ ও আমেরিকা-বিজয়ী এই মল্লবীর যতীন্দ্র ওরফে গোবর ১৮৯২ খ্রীষ্টাব্দে কলিকাতা বাগবাজারে গুহবংশে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম বাবু রামচরণ গুহ। এই গুহবংশ পূর্ব্ব হইতেই শক্তি-মত্তায় বিশেষ বিখ্যাত। যতীন্দ্রের পিতামহ স্বর্গীয় অম্বিকাচরণ গুহ অম্বুবাবু নামে পরিচিত, তিনিও একজন বিখ্যাত পালোয়ান ছিলেন। ইনি বিখ্যাত পাঞ্জাবী পালোয়ান রাখিয়া কুস্তী লড়িতেন। এই ব্যাপারে তাঁহাকে হাজার হাজার টাকা ব্যয় করিতে হইত। তাঁহার একটা প্রকাণ্ড কুস্তীর আখড়া ছিল। কুস্তীর পর রীতিমত বলকারক খাদ্য প্রয়োজন, নতুবা শরীরের অপচয় সাধিত হয়, এই জন্য অম্বুবাবু তাঁহার বিস্তৃত আখড়ায় প্রায় ৪০ টী দুগ্ধবতী গাভী এবং প্রায় ৩০ টী ছাগল রাখিয়াছিলেন। তাঁহার মল্লশিষ্যেরা কুস্তীর কসরৎ অভ্যাসান্তে প্রত্যহ এই গাভী ও ছাগলের দুগ্ধ এবং অনান্য পুষ্টিকর সামগ্রী আহার করিত। তখনও এই বাংলাদেশে শক্তিচর্চ্চার যথেষ্ট আদর ছিল, এখন যেমন আমরা পাশ্চাত্যের বিলাস-স্রোতে ভাসিয়া চলিয়াছি,—শক্তিমত্তার পরিচয় দেওয়া যেমন আমাদের নিকট বর্ব্বরতা বলিয়া মনে হয়, তখনো বাংলায় এই রকম বাতাস বহিতে আরম্ভ করে নাই। তখনো বাংলাদেশে 'আধমণে' কৈলাসের অভাব ছিল না,—তখনো এই বাংলাদেশে এমন



পালোয়ান যতীন্দ্রচরণ গুহ ("গোবর")

অনেক লোক ছিলেন যাঁহাদের জলযোগের জন্য বড় বড় ২।১ ধামা খৈ আবশ্যক হইত। এখন রুগ্নশরীর কোটরগত-চক্ষু আদ্দির সূক্ষ্ম পাঞ্জাবী পরিহিত মরালগ্রীব সারস-চরণ বাঙ্গালী বাবুবর্গের নিকট তাহা আরব্য উপন্যাসের দৈত্যের গল্পের মত কাল্পনিক মনে হইবে। কিন্তু সত্য সত্যই একদিন এই বাংলাদেশে সে প্রকার লোক যথেষ্টই ছিল। আজকাল বাঙ্গালী পথেঘাটে লাঞ্ছিত ও অবমানিত হইয়াও শারীরিক শক্তি সঞ্চয়ের দিকে মোটেই দৃষ্টিপাত করিতেছে না। শারীরিক শক্তিলাভ বিলাসিতার পরিপন্থী বলিয়া তাহাদের মনে ঘৃণা হয়। জানিনা কবে আবার এই হতভাগ্য ধ্বংসোন্মুখ জাতিকে ভগবান সুমতি প্রদান করিবেন।

অম্বুবাবুর পুত্র (যতীন্দ্রের জ্যেষ্ঠতাত) স্বর্গীয় ক্ষেত্রবাবুও একজন বীর ছিলেন। তিনি এবং অম্বুবাবু উভয়েই কুস্তীর অনেক নূতন নূতন প্রণালী আবিষ্কার করিয়াছিলেন। এই আবিষ্ক্রিয়া সম্বন্ধে অম্বুবাবু অপেক্ষা তদীয় পুত্র ক্ষেত্রবাবুর মৌলিকত্বই অধিক। বিখ্যাত বিখ্যাত পাঞ্জাবী পালোয়ানেরা তাঁহাদের নিকট সসম্ভ্রমে মস্তক অবনত করিত। তাহারা কলিকাতায় আসিলেই অম্বুবাবু এবং ক্ষেত্রবাবুর নিকট হইতে কুস্তীর কিছু কিছু নূতন কৌশল শিক্ষা করিয়া যাইত।

ক্ষেত্রবাবু এক সওদাগরী আফিসের একজন মুৎসুদ্দি ছিলেন, তিনি লাঠি এবং ছোরা খেলায়ও বিশেষ পারদর্শী ছিলেন। তিনি দৈনিক খাদ্য ব্যতীত প্রত্যহ ৮ সের দুগ্ধ খাইতেন। বাল্যকাল হইতেই শক্তিচর্চ্চার

আবেষ্টনের মধ্যে থাকিয়া যতীন্দ্রের অন্তঃকরণও সেইদিকে আকৃষ্ট হয়। তিনি প্রথমতঃ তাঁহার জ্যেষ্ঠতাত ক্ষেত্রবাবুর নিকট কুস্তী শিক্ষা করেন। তাঁহার পরলোক গমনের পর গামা, রহমান, কাল্লু প্রভৃতি ভারত-বিখ্যাত মল্লবীরগণের নিকট তিনি শিক্ষালাভ করেন। কিন্তু বালকের এমনই আশ্চর্য্য শক্তি এবং শিক্ষা-কৌশল যে তাহারা কেহই যতীন্দ্রকে ফেলিতে পারে নাই। এই শিক্ষক-পালোয়ানেরা প্রত্যহ ৪ টাকা হইতে ৬ টাকা পর্য্যন্ত বেতন পাইত।

যতীন্দ্রবাবু কুড়ি বৎসর বয়সেই বাঙ্গালীদের প্রাত্যহিক খাদ্য ব্যতীত তিন পোয়া ঘি মিশ্রিত মাংসের আখ্‌নি, ৪০০ বাদাম, এক ছটাক ছোট এলাচ, দেড়সের বেদানার রস, এক টাকার সোণার পাত, দুই আনার রূপার পাত, বাদাম ও মসলা মিশ্রিত ঠাণ্ডাই, এক সের দুধ এবং এক টাকার ফল খাইতেন! এই বয়সে তাঁহার দৈর্ঘ্য ৬ ফিট ১ ইঞ্চি, ছাতির বেড় ৪৮ হইতে ৫০ ইঞ্চি, কোমর ৪২ ইঞ্চি, কব্জি ৮ ইঞ্চি, জানু ৩০ ইঞ্চি, পায়ের ডিম ১৮ ইঞ্চি, গলা ১৮॥০ ইঞ্চি এবং ওজন তিন মণ ছিল।

তাঁহার দুই জোড়া মুগুর আছে। এক জোড়ার প্রত্যেকটীর ওজন ২৫ সের। অপর জোড়ার প্রত্যেকটীর ওজন ১ মণ ১০ সের। তিনি এই শেষোক্ত মুগুর জোড়াই কুড়ি বৎসর বয়সে ভাঁজিতেন। গ্রীবাদেশের পেশীসমূহ দৃঢ় করিবার জন্য তিনি একটী দুইমণ ওজনের পাথরের হাঁসুলি (Collar) গলায় পরিয়া একতলা দু'তলা ওঠানামা করিতেন। তিনি বলেন, তিনি যখন আপোষে পালোয়ানদিগের সহিত কুস্তী লড়েন তখন

কেহই তাঁহার গ্রীবাদেশ ধরিতে পারে না, সুতরাং গ্রীবার যথোপযুক্ত ব্যায়ামও হয় না, গ্রীবার ব্যায়ামের জন্যই পাথরের হাঁসুলি পরিতে হয়। তাঁহাদের বাড়ীতে বহু পূর্ব্ব হইতেই একখানি বড় ভারী পাথর আছে, তাহার মাঝ খানে হাতলের মত একটী লৌহদণ্ড সংযুক্ত আছে। যতীন্দ্র কুড়ি বৎসর বয়সে চিৎ হইয়া শয়ন করিয়া সেই লোহার হাতলটা ধরিয়া পাথরটাকে টানিয়া নিজের বুকের উপর তুলিয়া লইতেন।

১৯১৩ খ্রীষ্টাব্দে গোবর ইউরোপীয় মল্লবীরদিগকে পরাস্ত করিবার জন্য ইংলণ্ড যাত্রা করেন। তখন তাঁহার বয়স ২১ বৎসর মাত্র। এখানে এই অল্পবয়স্ক বীর যুবকের বীরত্বকাহিনী নানা সংবাদপত্রে ঘোষিত হইতে থাকে। ইংলণ্ডের "Health and Strength" পত্রিকার সম্পাদক শতমুখে গোবরের প্রশংসা করিয়াছেন; উক্ত সংবাদপত্রের মতে গোবরের সামান্য মুগুরটী পর্য্যন্ত সাধারণ ইংরাজ ভূমি হইতে উত্তোলন করিতে অক্ষম।—"Gobar, for instance, who is now in England, swings clubs that no ordinary Englishman could lift." বিলাতের জনসমাজ ইঁহার অদ্ভুত মল্ল-কৌশল এবং দৈহিক শক্তি সন্দর্শনে বিস্মিত ও বিমুগ্ধ হইয়াছিল। ৩০শে আগষ্ট গ্লাসগো নগরে ক্যাম্বেল সাহেবের সহিত প্রায় ৫০ মিনিট কুস্তী করিয়া গোবর তাঁহাকে পরাস্ত করেন। তৎপরে এডিনবরা নগরে ওলিম্পিয়া নামক মল্ল-মঞ্চে অজেয় জিমি এসনের সহিত লড়িবার জন্য গোবর উপস্থিত হইলেন। কোথায় বিংশতি বর্ষ বয়স্ক একজন বঙ্গীয় যুবক, আর কোথায় পৃথিবী-বিখ্যাত বীর এসন্!

এই অত্যাশ্চর্য্য ক্রীড়া দেখিবার জন্য ক্রীড়ামঞ্চ লোকে লোকারণ্য হইল। গোবর এসনের সহিত মল্ল-ক্রীড়া আরম্ভ করিলেন, এসন্ তাঁহার সাধ্যমত গোবরকে জব্দ করিতে চেষ্টা করিতে লাগিলেন, এমন কি সময় সময় কুস্তীর নিয়ম ভঙ্গ করিয়া নিষিদ্ধ আচরণ করিতেও ক্রটী করেন নাই, এই জন্য তাঁহাকে কয়েকবার সাবধান করিয়া দেওয়া হয়। যাহা হউক এসনের নিষিদ্ধ আচরণ সত্ত্বেও বাঙ্গালী বীর গোবর তাঁহাকে মাটিতে ফেলিয়া প্রায় অর্দ্ধঘণ্টাকাল চাপিয়া রাখিয়া দেন, তাহাতে ইংরাজ বীর হাঁপাইতে থাকেন! কিছুক্ষণ পরে এসন্ উঠিয়া দাঁড়াইলেন, কিন্তু গোবর তাঁহাকে ৩৯ মিনিটের চেষ্টায় এক আছাড় দেন, আর একবার আছাড় দিতে পারিলেই গোবর জয়ী হইবেন। কিন্তু পুনঃ নিষেধ সত্ত্বেও যখন এসন্ নিষিদ্ধ কৌশল প্রয়োগ করিতে বিরত হইলেন না, তখন মধ্যস্থ লোকেরা তাঁহাকে আর লড়িতে না দিয়া গোবরকেই জয়ী বলিয়া ঘোষণা করিলেন। এই কুস্তীতে যতীন্দ্রচরণ ১৫০০ পাউণ্ড পুরস্কার ও সাধারণ জমা এবং টিকেট বিক্রয়ের শতকরা ৭০৲ পান।

সেখান হইতে যতীন্দ্র ফ্রান্সের রাজধানী প্যারিসে গমন করিয়া কুস্তী প্রদর্শন পূর্ব্বক মাসিক প্রায় ৭ হাজার টাকা উপার্জ্জন করেন। প্যারিস হইতে তিনি পৃথিবীর শ্রেষ্ঠ কুস্তীগীর গচের সহিত লড়িবার জন্য আমেরিকা যাত্রা করেন। কিন্তু গচ প্রতিযোগিতায় অবতীর্ণ না হওয়ায় গোবরের আশা পূর্ণ হয় নাই।

# আশানন্দ ঢেঁকী

অদূর উনবিংশ শতাব্দীর মধ্যভাগেও বঙ্গ জননীর বক্ষে বীর সন্তানের অভাব ছিল না। এখনও জনশ্রুতি নানাভাবে তাঁহাদের বীরত্ব-কাহিনী ঘোষণা করিতেছে; যদিও তাহা অতিরঞ্জনের তুলিকাস্পর্শ হইতে সম্পূর্ণ বিমুক্ত নহে, তথাপি সে সমুদায় কাহিনীর গর্ভে বহুল পরিমাণে সত্য নিহিত রহিয়াছে। আশানন্দ নদীয়া জেলার অন্তর্গত শান্তিপুর গ্রামে ব্রাহ্মণবংশে জন্মগ্রহণ করেন। তাঁহার জন্মস্থান সম্বন্ধে নানাবিধ বিরুদ্ধ মত দেখিতে পাওয়া যায়, অনেকেই অনেক স্থানে তাঁহার জন্মস্থান নির্দ্দেশ করিয়া থাকেন। বঙ্গের বিভিন্ন জেলায় তাঁহার নানারূপ অদ্ভুত ও অমানুষিক বীরত্বের কথা প্রচারিত আছে। যাহা হউক, আশানন্দের অস্তিত্ব এবং বীরত্ব সম্বন্ধে সন্দেহের কোনও হেতু নাই।

তখন বঙ্গদেশে দস্যুর উপদ্রব অত্যন্ত প্রবল ছিল। জমীদারগণের লাটের খাজনা পাঠাইবার সময় পথে দস্যুগণকর্ত্তৃক তাহা প্রায়ই লুণ্ঠিত হইত। যশোহর, নদীয়া, হুগলী, বর্দ্ধমান প্রভৃতি জেলার প্রধান প্রধান জমীদারগণ লাটের খাজনা পাঠাইবার সময় প্রায়ই বীর আশানন্দের শরণাপন্ন হইতেন। আশানন্দ জমীদারদিগের পাইক বরকন্দাজ সমভিব্যাহারে খাজনা নিরাপদে সদর কালেক্টরীতে পৌঁছাইয়া দিয়া আসিতেন। অনেক সময় আশানন্দকে সশস্ত্র দস্যুদলের সহিত যুদ্ধ

করিয়া খাজনার টাকা রক্ষা করিতে হইত। একবার আশানন্দ বহু টাকা লইয়া কালেক্টরীতে যাইতেছিলেন, সঙ্গে মাত্র কয়েকজন পাইক। সহসা প্রায় দুইশত অস্ত্রধারী দস্যু আসিয়া তাঁহাদিগকে আক্রমণ করিল। এই অতর্কিত আক্রমণে আশানন্দ ভীত বা কিংকর্ত্তব্যবিমূঢ় হইলেন না, তিনি বীরদর্পে লাঠি ঘুরাইতে ঘুরাইতে সেই সশস্ত্র বিরাট দস্যুদলের সম্মুখীন হইলেন। দস্যুরাও যথাসাধ্য তাঁহাকে বাধা দিতে লাগিল বটে, কিন্তু আশানন্দের লাঠি ঘূর্ণনের সম্মুখে তাহারা অধিকক্ষণ তিষ্ঠিতে সমর্থ হইল না। আশানন্দ দস্যুদলের অগ্রবর্ত্তী দুইজন প্রধান ব্যক্তিকে ধরিয়া বগলে পুরিয়া ফেলিলেন, দস্যুদ্বয় সেই বজ্রকঠিন বাহুবন্ধন হইতে মুক্তিলাভ করিতে পারিল না। তদ্দর্শনে অন্যান্য দস্যুগণ তৎক্ষণাৎ পলায়ন করিল। আশানন্দ ধৃত দস্যুদ্বয়কে সেই অবস্থায় লইয়াই কাছারীতে কালেক্টর সাহেবের নিকট উপস্থিত হইলেন। সাহেব এবং উপস্থিত ব্যক্তিবর্গ এই বীরত্বদর্শনে বিস্মিত হইয়া তাঁহাকে শত শত ধন্যবাদ প্রদান করিতে লাগিলেন, এবং কালেক্টর সাহেব এই বীরত্বের জন্য তাঁহাকে যথোচিত পুরস্কার প্রদান করিলেন।

আর একবার খাজনার টাকা লইয়া যাইবার সময় পথে রাত্রি হওয়ায় আশানন্দ এক গৃহস্থের বাড়ীতে আশ্রয় গ্রহণ করেন। দস্যুগণ টাকার সন্ধান পাইয়া গভীর নিশীথে উক্ত বাটী আক্রমণ করিল। গোলমালে আশানন্দের নিদ্রাভঙ্গ হইলে তিনি সহসা হাতের কাছে দস্যু তাড়াইবার উপযুক্ত কোনও কিছু না পাইয়া ঢেঁকীশালা হইতে ঢেঁকীটা তুলিয়া লইয়া

তাহাই ঘুরাইতে ঘুরাইতে দস্যুদলকে আক্রমণ করিলেন। ঢেঁকী-প্রহারে কতিপয় দস্যু ধরাশায়ী হইল, অপরাপর সকলে রণে ভঙ্গ দিয়া প্রাণরক্ষা করিল। তদবধি তিনি "আশানন্দ ঢেঁকী" নামে সকলের নিকট বিখ্যাত হইলেন। জীবনে তাঁহাকে এইরূপ অনেকবার দস্যুদলের সহিত সংগ্রাম করিয়া জয়ী হইতে হইয়াছে।

আশানন্দের আহার সম্বন্ধেও নানা অদ্ভুত গল্প শুনিতে পাওয়া যায়। তাহা নিতান্ত যে কল্পিত গল্প এরূপ মনে হয় না। যাঁহার অমন অসাধারণ শারীরিক শক্তি, তাঁহার অমানুষিক আহার-শক্তি আশ্চর্য্যের বিষয় নহে। আশানন্দের দয়াগুণও অসীম ছিল, অনেক দরিদ্র তাঁহার দ্বারা সময়ে অসময়ে নানারূপে উপকৃত হইত।

# নফরচন্দ্র কুণ্ডু

## (পরার্থে জীবনদান)

সংসারে জন্মগ্রহণ করিয়া ধন ও বিদ্যার্জ্জনদ্বারা যশস্বী হইয়া পরলোকে প্রস্থান করিলে, অথবা দয়া, সহানুভূতি, পরোপকার প্রভৃতি কেবল স্বীয় আত্মীয়স্বজন এবং পরিবারের মধ্যে সীমাবদ্ধ থাকিলেই জীবনের সার্থকতা সম্পাদিত হয় না। "পরের কারণে এ জীবনমন সকলি" অর্পণ করিতে পারিলে তবে সে জীবন ধন্য হয়, সে জীবনধারণে পৃথিবী গৌরবান্বিতা হন। প্রত্যহ শত শত জীবন কাল-সাগরে বুদ্বুদের মত ভাসিয়া উঠিয়া আবার বিলীন হইয়া যাইতেছে, কয়জন তাহার সংবাদ লয়? কত ধনী, কত বিদ্বান্ প্রত্যহ পৃথিবী-বক্ষ হইতে চিরবিদায় গ্রহণ করিতেছে, তাহাদের কয়জনের নাম জগৎবাসী হৃদয়-পটে অঙ্কিত করিয়া রাখিয়া শ্রদ্ধা নিবেদন করে? কিন্তু যে জীবন আর্ত্তপীড়িতের অশ্রু মুছাইবার জন্য, ব্যথিতকে বুকে টানিয়া লইবার জন্য, বুভুক্ষিতের মুখে অন্নগ্রাস তুলিয়া দিতে এবং বিপন্নকে পরিত্রাণ করিতে উৎসৃষ্ট হয়, সে জীবন মৃত্যুর ক্রোড়েও চিরঅমর,—মৃত্যু সেই গৌরবদীপ্তিকে ম্লান করিতে সমর্থ হয় না;—তাঁহাদের পবিত্র স্মৃতি জগৎ ভুলিতে পারে না। বিশ্বমানবের হিতব্রতই যাঁহাদের জীবনের একমাত্র লক্ষ্য তাঁহারা চিরদিন পৃথিবীবাসীর

নিকট শ্রদ্ধার পুষ্পচন্দন পাইয়া আসিয়াছেন এবং চিরকাল পাইবেন। মহর্ষি দধীচির পরার্থে দেহ দান, অতিথির পরিতুষ্টি বিধানের জন্য দাতা কর্ণের পুত্র বলি, আশ্রিতের রক্ষাকল্পে শিবিরাজের আত্মদান, জগতের জরামরণ-হাহাকারে ব্যথিতচিত্ত শাক্যসিংহের গৃহত্যাগ, চৈতন্যের সন্ন্যাস, আর্ত্তপীড়িতের সেবায় ফ্লোরেন্স্ নাইটিঙ্গেল ও ডোরার আত্মাহুতি আজিও জগতের বুকে তাঁহাদিগকে অমর করিয়া রাখিয়াছে। কলিকাতা ভবানীপুরের ষড়্‌বিংশতিবর্ষবয়স্ক যুবক নফরচন্দ্র বিপন্নের জীবন রক্ষাকল্পে স্বীয় জীবনের প্রতি বিন্দুমাত্রও ভ্রূক্ষেপ না করিয়া মৃত্যুকে আলিঙ্গন পূর্ব্বক যে উজ্জ্বল আদর্শ রাখিয়া গিয়াছেন, তাহা মানবজাতির মহত্ত্বের ইতিহাসে চিরদিন অপরিম্লান থাকিবে।

নফরচন্দ্র কলিকাতায় আফিসের জনৈক কেরাণী ছিলেন। কিন্তু সাধারণ কেরাণীকুল অপেক্ষা কি চরিত্রমাধুর্য্যে, কি বিনয়-নম্রতায়, কি আত্মমর্য্যাদাবোধে, কি তেজস্বিতায়, কি পরার্থপরতায়, কি মহত্ত্বে, তিনি সর্ব্ববিষয়েই উন্নত ছিলেন। তাঁহার মুখমণ্ডলে কেরাণীকুলের স্বাভাবিক অপ্রসন্নতার কালিমারেখা কেহ কখনও দর্শন করে নাই। তিনি সদাহাস্যময় পুরুষ ছিলেন। পরনিন্দা ও পরচর্চ্চা—যাহা কেরাণীবর্গের একটা স্বভাবসিদ্ধ ধর্ম্ম—নফরচন্দ্রের হৃদয়ে সে কলুষভাব কখনো প্রভাব বিস্তার করিতে পারে নাই। তাঁহার হৃদয় ছিল আকাশের মত উদার, হিমাদ্রির মত উচ্চ, সাগরের মত গভীর, চন্দ্রের ন্যায় সুধাপূর্ণ, পুষ্পের মত কোমল, শিশিরের মত স্নিগ্ধ। নফরচন্দ্র ইটালী রামকৃষ্ণমিশনের একজন

সভ্য ছিলেন, জাতিবর্ণের বৈষম্য বিস্মৃত হইয়া বিশ্ব-মানবহিতে তিনি আত্মনিয়োগ করিয়াছিলেন।

১৯০৭ খ্রীষ্টাব্দের ১২ই মে যখন তিনি আফিসে যাইতেছিলেন তখন কতকগুলি কুলি একজন ওভারসিয়ারের কর্তৃত্বাধীনে একটী ড্রেনের মুখ খুলিয়া তাহা পরিষ্কার করিতেছিল। সহসা একটী ভীতিপূর্ণ কোলাহল-ধ্বনি শ্রুত হইল। দুইজন মুসলমান কুলি অসাবধানতা বশতঃ সেই উন্মুক্ত-মুখ নর্দ্দামা অতিক্রম করিবার সময় তন্মধ্যে পতিত হওয়ায় চারিদিক হইতে কুলিগণ ছুটিয়া আসিয়া কোলাহল করিতে লাগিল। তখন আফিসের সময়, কলিকাতার রাজপথ আফিসগামী জনসমূহে পরিপূর্ণ। কুলিদিগের চীৎকার শুনিয়া বহুলোক আসিয়া ঘটনাস্থলে সমবেত হইল, কিন্তু বিপন্নের উদ্ধারার্থে কেহই অগ্রসর হইল না। যে ওভারসিয়ারের অধীনে কুলিরা কার্য্য করিতেছিল তিনি সেই বিপন্ন কুলিদ্বয়কে রক্ষা করিবার জন্য অন্যান্য কুলিদিগকে তিরস্কার করিতে লাগিলেন, কিন্তু সেই বিষাক্ত বাষ্প পরিপূর্ণ নর্দ্দামার ভিতর অবতরণ করিয়া স্বীয় জীবনকে বিপন্ন করিতে কেহই স্বীকৃত হইল না। ওভারসিয়ার হতাশ হইয়া পড়িলেন। তখন নফরচন্দ্র সেখানে আসিয়া উপস্থিত হইলেন। তিনি লোকমুখে দুর্ঘটনার কথা শুনিয়াই আর কালবিলম্ব করিলেন না, তৎক্ষণাৎ কর্ত্তব্য অবধারণ করিয়া লইলেন,—স্বীয় জীবন উৎসর্গ করিয়াও মৃত্যু-কবল-নিপতিত হতভাগ্য কুলিদ্বয়কে উদ্ধারের চেষ্টা করিবেন। তিনি জানিতেন, পয়ঃপ্রণালীমধ্যে অবতরণ করিলে আর হয়ত এই সূর্য্যকরোজ্জ্বলা শ্যামা ধরণীর

বুকে প্রত্যাবর্ত্তন করিতে সমর্থ হইবেন না,—ঐ দুর্গন্ধ-কর্দ্দম-পরিপূর্ণ অন্ধকারময় ভূগর্ভে তাঁহাকে চিরনিদ্রা বরণ করিয়া লইতে হইবে,—তথাপি স্বীয় জীবনের জন্য তিনি মুহূর্ত্তমাত্রও চিন্তা করিবার অবসর পাইলেন না। কুলির বিপদের কথা শ্রবণমাত্রই নফরচন্দ্র স্বীয় হ্যাট, কোট, এবং জুতা দূরে নিক্ষেপ করিয়া নিমেষমধ্যে সেই ড্রেনের মধ্যে লাফাইয়া পড়িলেন। সমবেত জনমণ্ডলী ভয়ে ও বিস্ময়ে নির্ব্বাক্ হইয়া উৎকণ্ঠিত-ভাবে চাহিয়া রহিল।

ওভারসিয়ার বাবু এতক্ষণে স্বীয় কর্ত্তব্যের গুরুত্ব এবং দায়িত্ব উপলব্ধি করিয়া নর্দ্দামামধ্যস্থিত তিনটী প্রাণীর জীবন রক্ষার জন্য যত্নবান হইলেন। নর্দ্দামার অভ্যন্তরে দৃষ্টি নিক্ষেপ করিয়া তিনি একটী মনুষ্যের মস্তক দেখিতে পাইয়া তৎক্ষণাৎ এক গাছি কাছি সেই নর্দ্দামার মধ্যে নিক্ষেপ করিলেন, এবং বহু কষ্টে ও যত্নে অন্যান্য কুলিদিগের সাহায্যে নফরচন্দ্র এবং উক্ত কুলিদ্বয়ের দেহে কাছি বিশেষ দৃঢ়তা সহকারে বেষ্টন করিয়া তাহাদিগকে টানিয়া উপরে তুলিয়া আনিলেন। কিন্তু সমস্তই বৃথা হইল! বহু পূর্ব্বেই তাহাদের জীবন-লীলার অবসান হইয়া গিয়াছিল। নফরচন্দ্র নর্দ্দামাগর্ভে অবতরণ করিয়া অন্ধকারে হস্ত সঞ্চালন পূর্ব্বক অনতিদূরেই একটী কুলিকে ধরিতে সমর্থ হইয়াছিলেন। কিন্তু কুলিকে লইয়া উপরে উঠিয়া আসিবার জন্য কিয়দ্দূর অগ্রসর হইয়াই নর্দ্দামার বিষাক্ত বাষ্পে তাঁহার শ্বাসরোধ হইয়া যায়, সুতরাং আর তিনি জীবন্ত অবস্থায় উপরে উঠিতে সমর্থ হইলেন না।

এইরূপে নফরচন্দ্র পরহিতার্থে স্বীয় জীবন উৎসর্গ করিয়া জগতে আদর্শের যে আলোকস্তম্ভ স্থাপন করিয়া গিয়াছেন, তাহা নৈসর্গিক ঝঞ্ঝাবাতে কোনও কালে ভাঙ্গিয়া পড়িবে না, বরং তাহার আলোকরশ্মি দুর্য্যোগময়ী রজনীতে আমাদের জীবনপথকে আলোকিত করিয়া বিরাজিত থাকিবে। অতীতের পরার্থপর বাঙ্গালী আজ প্রতীচ্যের স্বার্থপরতার সংসর্গে আত্মসুখসর্ব্বস্ব হইয়া পড়িতেছে। জানিনা নফরচন্দ্রের এই আত্মোৎসর্গ আমাদের স্বার্থপরতাকলুষিত হৃদয়ে বিন্দুমাত্র রেখাপাত করিতে সমর্থ হইবে কি না।

বঙ্গের তৎকালীন লেপ্টেনাণ্ট গভর্ণর স্যার এণ্ড্রু ফ্রেজারের যত্নে সর্ব্বসাধারণের নিকট হইতে গৃহীত অর্থে ভবানীপুরে এই বীর যুবকের যে স্মৃতিস্তম্ভ স্থাপিত হইয়াছে তাহাতে লিখিত রহিয়াছে ঃ—

*To the memory of*

NAFAR CHANDRA KUNDU

Who lost his life in a gallant attempt to rescue two Mahomedan coolies from man-hole opposite. He was a member of the Entaly Ramkrishna Mission, whose life was devoted to doing good to others, irrespective of caste, creed and colour. This Monument is erected by his admirers, European and Indian, by public subscription. Born 22nd March, 1881; Died 12th May, 1907.

# প্রসন্নকুমার বসু

## ( পরার্থে জীবনদান )

প্রসন্নকুমার বরিশাল মিউনিসিপালিটীর একজন ওভারসিয়ার ছিলেন। সেবাব্রতে তিনি জীবন বিসর্জ্জন করিয়াছেন। বাল্যকাল হইতে প্রসন্নকুমার বলিষ্ঠ, তেজস্বী, উৎসাহশীল, উদ্যোগী, সৎকার্য্যে অনুরাগী, পরহিতৈষী এবং বিপন্নের বান্ধব বলিয়া বরিশালে সুপরিচিত ছিলেন। তাঁহার বিদ্যালয়ের শিক্ষা সামান্য ছিল, তিনি বিশ্ববিদ্যালয়ের সনন্দ লাভ করিতে পারেন নাই। কিন্তু বিশ্ববিদ্যালয়ের ছাপ অঙ্গে না মারিয়াও যে প্রকৃত মানুষ হওয়া যায় প্রসন্নকুমার তাহার একটী জ্বলন্ত দৃষ্টান্ত। প্রসন্নকুমার ত্যাগের যে দৃষ্টান্ত দেখাইয়াছেন বিশ্ববিদ্যালয়ের ডিগ্রীধারী তথাকথিত শিক্ষিত কয়জনের হৃদয়ে সেরূপ সাহস আছে,—কয়জনের হৃদয়ে সেইরূপ পরার্থপরতার লিপ্সা দেখিতে পাওয়া যায়? বর্ত্তমান শিক্ষার মাপ-কাঠিতে শিক্ষিত না হইলেও প্রকৃত শিক্ষার যাহা উদ্দেশ্য তাঁহার হৃদয়ে তাহার অভাব ছিল না। দৈহিকবলে, মনের সাহসে তিনি একজন বীর বলিয়া আখ্যা পাইয়া আসিয়াছেন। তাঁহার দৈনিক আহার্য্যের পরিমাণ যেমন প্রচুর ছিল, সেই খাদ্য পরিপাক করিবার শক্তিও তাঁহার যথেষ্টই ছিল। মনের তেজ এতদূর প্রবল ছিল যে, কোনও

প্রকার বাধাবিঘ্ন তিনি সঙ্কল্পসাধনের অন্তরায় বলিয়া মনে করিতে পারিতেন না।

বরিশালের ৺রাখালচন্দ্র রায়চৌধুরী মহাশয় যখন ষ্টীমার চালাইতে আরম্ভ করেন তখন ১৯।২০ বৎসর বয়স্ক তরুণ যুবক এই প্রসন্নকুমারই তাহার উদ্যোক্তা এবং অদম্য উৎসাহী কর্ম্মী ছিলেন। ২০ বৎসরের অধিককাল প্রসন্নবাবু বরিশাল মিউনিসিপালিটীর অধীনে দক্ষতার সহিত ওভারসিয়ারের কার্য্য করিয়া সহরবাসিগণের বিপদে-আপদে ও সংক্রামক ব্যাধির প্রবল আক্রমণকালে প্রকৃত হিতৈষী বন্ধুর ন্যায় সকলকে সাহায্যদান করিয়াছেন। বরিশাল সহরে তখন ওলাউঠার শুশ্রূষাকারী কয়েকটী স্বেচ্ছাসেবকদল ছিল, কিন্তু ভীষণ বসন্তরোগের শুশ্রূষাকারী বেশী ছিল না। ভীষণ সংক্রামক রোগীর তত্ত্বাবধান, নিজ হস্তে বাড়ীঘর পরিষ্কার করা, রোগীর ব্যবহৃত বিছানা, কাপড় ইত্যাদি দগ্ধ করা, বসন্তরোগীর মৃতদেহ সৎকার করা প্রভৃতি কার্য্যে প্রসন্নকুমার অপ্রতিদ্বন্দ্বী নির্ভীক কর্ম্ম-বীর ছিলেন। যে স্থলে রোগীর আত্মীয়স্বজনেরা শুশ্রূষা করিতে ভীত ও সঙ্কুচিত, সেখানে প্রসন্নকুমার পরমাত্মীয়ের মত দ্বিধাহীন ভাবে রোগীর পার্শ্বে উপবিষ্ট। সংক্রামক ব্যাধির প্রবল আক্রমণের সময় প্রসন্নবাবু বরিশাল সহরবাসীদের নিকট অমৃতের সমাচারবাহী দেবদূতের মত আশাস্থল ছিলেন। যেখানে মরণাহতের চীৎকার, প্রসন্নকুমার সেখানে শান্তিস্থল,—সেখানে প্রসন্নকুমার বরাভয়রূপে উপস্থিত। সমস্ত বরিশালবাসীকে শোকে মুহ্যমান করিয়া তাঁহাদিগকে নিরাশার

অকূল সাগরে ভাসাইয়া সেই প্রসন্নকুমার ১৩২২ সালের চৈত্র মাসে বসন্তরোগে ইহলোক হইতে অমরধামে যাত্রা করিয়াছেন।

প্রসন্নকুমারের মনের বল এত অধিক ছিল যে, তিনি বহু পীড়াপীড়ি সত্ত্বেও জীবনে ইংরাজী টীকা গ্রহণ করেন নাই। ১৩১৬।১৭ সাল হইতেই বরিশাল সহরে বসন্তের প্রকোপ আরম্ভ হইয়াছিল। ১৩২০ সালে এই রোগের প্রকোপে যখন সহর প্রায় জনশূন্য, আত্মীয় আত্মীয়ের সংবাদ লয় না, মৃতদেহ সৎকারের লোকের অভাব, তখন প্রসন্নকুমারই প্রধান বান্ধব ছিলেন। মৃত্যুর প্রায় ২০ দিন পূর্ব্বে প্রসন্নবাবু একটী বসন্ত রোগীর মৃতদেহ বহন করিয়া শ্মশানে লইয়া গিয়া দাহকার্য্য সম্পন্ন করেন। তাহার পরই তিনি ঐ রোগে আক্রান্ত হন। রুগ্নাবস্থায়ও প্রসন্নকুমার প্রসন্নচিত্ত, নিশ্চিন্তপ্রাণ ; মৃত্যুর দূত আসিয়া শিয়রে দণ্ডায়মান হইয়াছে বুঝিতে পারিয়াও বীর প্রসন্নকুমারের বদন ক্ষণকালের জন্য চিন্তামলিন হয় নাই, পরার্থে জীবনোৎসর্গের স্বর্গীয় আনন্দালোকে তাঁহার বদনমণ্ডল উদ্ভাসিত। ১১ দিন রোগভোগের পর বিপন্নের বন্ধু, আশাহতের আশা বীর প্রসন্নকুমার তেজঃপূর্ণ প্রাণমন লইয়া মহাপ্রস্থান করিয়াছেন।

# ইউরোপীয় মহাযুদ্ধে বাঙ্গালী

**যুদ্ধের কারণ**—অষ্ট্রিয়ার যুবরাজ ফার্ডিনাণ্ড সপত্নীক সার্ভিয়া-রাজ্যের বোস্‌নিয়া নগরে পরিভ্রমণ কালে ১৯১৪ খৃষ্টাব্দের ২৮ শে জুন জনৈক আততায়ী কর্ত্তৃক নিহত হন। এই সামান্য কারণেই সমস্ত পৃথিবীব্যাপী যে সমরাগ্নি প্রজ্বলিত হইয়া ভীষণ ধ্বংস-লীলা চলিতে থাকে তাহাই ইতিহাসে বিংশশতাব্দীর মহাসমর নামে স্থান লাভ করিয়াছে। প্রথমে অষ্ট্রিয়া সার্ভিয়াকে শাস্তি প্রদান মানসে তাহার বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করিল; এই যুদ্ধ ঘোষণার ফলে ইউরোপীয় প্রধান প্রধান অধিকাংশ শক্তিরই স্বার্থে ব্যাঘাত উপস্থিত হওয়ায় তাঁহারাও স্বার্থ সংরক্ষণের নিমিত্ত যুদ্ধক্ষেত্রে অবতীর্ণ হইতে বাধ্য হইলেন।

ভারত সম্রাট পঞ্চমজর্জ্জ ১৯১৪ খৃষ্টাব্দের ৮ই সেপ্টেম্বর তারিখে তদীয় ভারতবর্ষীয় প্রজাবৃন্দকে যে অভিভাষণ-পত্র প্রদান করেন তাহা পাঠ করিলে বৃটিশশক্তির মহাসমরে যোগদানের কারণ উপলব্ধি করিতে পারা যায়—"* * * * এই সর্ব্বনাশকর সংগ্রাম আমার ইচ্ছায় সংঘটিত হয় নাই। আমি পূর্ব্বাপরই শান্তির অনুকূলে অভিমত প্রদান করিয়া আসিতেছিলাম। যে সমুদায় বিসম্বাদের মূলকারণের সহিত আমার সাম্রাজ্যের কোনও সংস্রব নাই, আমার মন্ত্রিগণ সেই সকল বিবাদবিসম্বাদ প্রশমিত করিতে প্রয়াস পাইয়াছিলেন। যে সকল প্রতিশ্রুতি পালনার্থ

আমার রাজ্য অঙ্গীকারাবদ্ধ ছিল, সেই সকল প্রতিশ্রুতির প্রতি অবজ্ঞা প্রদর্শন করিয়া যখন জার্ম্মাণী কর্ত্তৃক বেলজিয়ম আক্রান্ত ও তাহার নগরসমূহ বিধ্বস্ত হইল,—যখন ফরাসী জাতির অস্তিত্ব পর্য্যন্ত লুপ্ত হইবার আশঙ্কা হইল, তখন যদি আমি ঔদাসীন্য অবলম্বন করিয়া নিশ্চেষ্ট থাকিতাম তাহা হইলে আমাকে আত্মমর্য্যাদা বিসর্জ্জন দিয়া আমার সাম্রাজ্য এবং মানবজাতির স্বাধীনতা ধ্বংস-গ্রাসে সমর্পণ করিতে হইত। * * * *"

ইউরোপীয় মহাসমরে বাঙ্গালী নানা বিভাগে যোগদান করিয়া তাঁহাদের অতীত শূরত্বের পরিচয় প্রদান করিয়াছেন। "ভাগীরথীর তীরবর্ত্তী অধিবাসিবৃন্দ সমরক্ষেত্রের সম্পূর্ণ অযোগ্য"—ইংরাজ ঐতিহাসিকের এই অভিমত যাহারা এত দিন অভ্রান্ত বলিয়া মানিয়া আসিতেছিল, বিগত মহাসমরে তাহারা বঙ্গীয় যুবকের রণদক্ষতার কাহিনী শ্রবণ করিয়া বিস্মিত ও স্তম্ভিত হইয়াছে। বাঙ্গালী যে একটা অকর্ম্মণ্য ভীরু দুর্ব্বল রণবিমুখ জাতি নহে, সুযোগ ও সুবিধা প্রাপ্ত হইলে তাহারা যে রণোল্লাসে উন্মত্ত হইয়া সমর প্রাঙ্গণে প্রকৃত বীরত্বের পরিচয় প্রদান করিতে পারে, বিগত ইউরোপীয় কুরুক্ষেত্রে তাহা সম্প্রমাণিত হইয়া গিয়াছে। বহু ইংরাজ যোদ্ধপুরুষ বঙ্গীয় যুবকের সাহস, বুদ্ধিমত্তা, কর্ত্তব্যনিষ্ঠা, কষ্ট সহিষ্ণুতা ও যুদ্ধপটুতা দর্শনে মুগ্ধ হইয়া তাহাদের গুণ কীর্ত্তন করিয়াছেন। বাঙ্গালীর ধমনী হইতে আজও যে, প্রতাপ, সীতারাম, চাঁদরায়-কেদার রায় প্রভৃতি বীর পুরুষগণের শোণিত-কণা একেবারে অন্তর্হিত হইয়া যায় নাই তাহার প্রমাণ বেঙ্গল আম্বুলেন্স কোর, ডবল কোম্পানী, ৪৯ সংখ্যক

বঙ্গবাহিনী ও ভারত রক্ষী সৈন্যদলের কার্য্যকুশলতা। তথাপি বাঙ্গালী এমনই হতভাগ্য জাতি যে, দুই শত বৎসরের পরাধীনতায় তাহারা যে কলঙ্ক অর্জ্জন করিয়াছে, বুঝি শত বৎসরের কার্য্যদক্ষতায়ও তাহা ক্ষলিত হইবে না।

## বঙ্গীয় শুশ্রূষাকারী স্বেচ্ছাসেবকদল

১৯১৫ অব্দের মধ্যভাগে স্বর্গীয় ডাক্তার সুরেশপ্রসাদ সর্ব্বাধিকারী মহাশয়ের চেষ্টায় ও অক্লান্ত পরিশ্রমের ফলে গভর্ণমেণ্ট যুদ্ধক্ষেত্রে বাঙ্গালী শুশ্রূষাকারী স্বেচ্ছাসেবকদল লইতে স্বীকৃত হইলেন। বাঙ্গালী বুঝিল,—বাঙ্গালী অনুভব করিল,—আজ ভগবান তাহাদিগকে যে সেবাধর্ম্মের মহাব্রত উদ্‌যাপনের সুযোগ দিয়াছেন ইহার ভবিষ্যৎ ফল অতীব উজ্জ্বল, ইহাই রণক্ষেত্রে বাঙ্গালীর আত্মপ্রতিষ্ঠা স্থাপন পূর্ব্বক তাহাদের জাতীয় কলঙ্কাপনোদনের সূচনা,—এ সুযোগ অবহেলা করা উচিত নহে,—ইহা বিধাতার আশীর্ব্বাদ, তাহাদিগকে ইহা শির পাতিয়া লইতে হইবে। বাঙ্গালী যুবকগণ দলে দলে আসিয়া "বেঙ্গল আম্বুলেন্স কোর" নামক শুশ্রূষার্থিদলে যোগদান করিতে লাগিল। রণক্ষেত্রের ভীষণতা, জীবনের মমতা, পিতার স্নেহের বন্ধন, মাতার করুণ ক্রন্দন, পত্নীর আসন্ন বিরহকাতর সজল দৃষ্টি, পুত্রকন্যার প্রস্ফুটিত শতদল বিনিন্দিত মুখকান্তি,—কিছুই তাহাদিগকে বাধা প্রদান করিতে পারিল না। বাঙ্গালী কর্ত্তব্যের আহ্বানে জাতীয় গৌরব অর্জ্জনের আকাঙ্ক্ষায় প্রণোদিত হইয়া মেসোপটেমিয়ার রণক্ষেত্রে

যাত্রা করিল। ইহারা স্বেচ্ছাসেবক, গভর্ণমেণ্ট হইতে কোনও প্রকার বেতন তাহারা পাইল না। বাঙ্গালীর সংগৃহীত অর্থে ভূষিত হইয়া রণক্ষেত্রে আর্ত্তের সেবাকল্পে তাহারা অগ্রসর হইল। অনেকে হয়ত মনে করিতে পারেন, কেবল ডানপিটে ও অকর্ম্মণ্য ভবঘুরের দলই এই শুশ্রূষার্থিদলে যোগদান করিয়াছিল; কিন্তু আমাদের পরবর্ত্তী লিখিত বিবরণ পাঠে তাঁহারা অবগত হইবেন যে, এই শুশ্রূষাকারী স্বেচ্ছাসেবক-দলের অধিকাংশই বঙ্গজননীর কৃতী সন্তান, সুশিক্ষিত, উচ্চপদস্থ এবং উচ্চবংশসম্ভূত। তাঁহারা মেসোপটেমিয়া, কূট-আলমারা, ও বাগ্দাদ প্রভৃতি রণক্ষেত্রে ভীষণ অগ্নিবর্ষণের মধ্যে নির্ভীক চিত্তে যে সেবাকার্য্য সাধন করিয়াছেন তাহা সত্য সত্যই ত্যাগী বুদ্ধ, চৈতন্য, শঙ্কর প্রভৃতি ঋষিবৃন্দের পবিত্র চরণরেনুপূত ভারতের উপযুক্ত এবং সমগ্র জগতের আদর্শ। সেবা-ধর্ম্মের পবিত্র সুদৃঢ় বর্ম্মে তাঁহারা আচ্ছাদিত, ভারতের পবিত্র উচ্চ আদর্শে তাঁহাদের প্রাণ গঠিত, রণক্ষেত্রের বিভীষিকা তাঁহাদিগকে বিচলিত করিতে পারিবে কেন?

রণক্ষেত্রে শুশ্রূষাকারিদলের কর্ত্তব্য অতীব কঠিন, দায়িত্ব অতিশয় গুরুতর। অনাহারে অনিদ্রায় দিবারাত্র অমানুষিক পরিশ্রম সহকারে সেবাকর্ম্মে নিযুক্ত থাকিতে হয়। জননীর ন্যায়—ভগিনীর ন্যায়—বন্ধুর ন্যায়—কন্যার ন্যায় স্নেহ ও যত্নে আর্ত্তের বেদনাভার অপনোদনের জন্য তাঁহাদিগকে স্বীয় সুখস্বাচ্ছন্দ্য জলাঞ্জলি দিতে হয়; এমন কি পীড়িতের মূত্রপুরীষাদি পর্য্যন্ত স্বহস্তে পরিষ্কার করা শুশ্রূষাকারিদলের কর্ত্তব্য।

রণক্ষেত্রে জীবন মরণের সংশয়স্থলে থাকিয়া তাঁহাদিগকে কর্ত্তব্য পালন করিতে হয়। এই সমুদায় কঠোরতার প্রতি ভ্রূক্ষেপ না করিয়া যে দিন ভেতো ও ভীত বাঙ্গালী যুবকদল স্বেচ্ছাসেবকরূপে সাগর-পারে যাত্রা করিল, জাতীয় ইতিহাসের তাহা একটী চিরস্মরণীয় দিন, সন্দেহ নাই।

হাসপাতাল-জাহাজ যখন প্রথম শুশ্রূষার্থী স্বেচ্ছাসেবকদল লইয়া বঙ্গোপসাগরের বীচিবিক্ষোভিত বক্ষ বিদারণ পূর্ব্বক মেসোপটেমিয়ার রণক্ষেত্রের অভিমুখে অগ্রসর হইতেছিল, তখন জানিনা ভগবান কোন্ গূঢ় উদ্দেশ্য সাধনের জন্য তাহার উপর ধ্বংসের অমোঘ বজ্র নিক্ষেপ করিলেন। শুশ্রূষার্থিদলবাহী সামরিক হাসপাতাল-পোত বঙ্গোপসাগর অতিক্রম করিবার সময় জার্ম্মান-রক্ষিত গুপ্ত মাইনের আঘাতে চূর্ণবিচূর্ণ হইয়া অনন্ত-সলিল সমাধিলাভ করিল। এইরূপে বাঙ্গালীর প্রথম যুদ্ধ-যাত্রা ব্যর্থ হইল। কিন্তু বাঙ্গালীর হৃদয়ে যুদ্ধযাত্রার যে প্রবল আকাঙ্ক্ষা জাগ্রত হইয়াছিল তাহা উক্ত প্রতিকূল ঘটনার সংঘাতে দমিত হইল না। পুনরায় নবীন দল সংগৃহীত হইয়া মেসোপটেমিয়ায় প্রেরিত হইল।

## রণদাপ্রসাদ সাহা

ইনি বেঙ্গল আম্বুলেন্স কোরের একজন স্বেচ্ছাসেবক; তাঁহার কর্ত্তব্যনিষ্ঠা, কর্ম্মতৎপরতা ও সাহসিকতায় বেঙ্গল আম্বুলেন্স কোর গৌরবান্বিত; তাঁহার কার্য্যকুশলতায় সুদূর তুর্কিস্থানে বাঙ্গালীর নাম সগৌরবে ঘোষিত হইয়াছে। ১৯১৫ খ্রীষ্টাব্দের অক্টোবর মাসে রণদাপ্রসাদ

অন্যান্য স্বেচ্ছাসেবকগণের সহিত অমরেন্দ্রনাথ চম্পটীর নেতৃত্বে মেসোপটেমিয়ার রণস্থলে উপস্থিত হইলেন। ইংরাজ সৈন্যদলের মধ্যে তখন ভীষণভাবে স্কার্ভি-পীড়া ( দন্তরোগ বিশেষ ) আরম্ভ হইয়াছিল। ফলমূল এবং নবীন শাকপত্র এই রোগের প্রধান ঔষধ। যুবক রণদা শত্রুদিগের অনলবর্ষণে ভ্রূক্ষেপ না করিয়া শাক-পত্র সংগ্রহের জন্য বহুদূর পর্য্যন্ত গমন করিতেন এবং শাক-পত্রাদি লইয়া নির্ব্বিঘ্নে শিবিরে প্রত্যাবর্ত্তন করিতেন। তৎকর্ত্তৃক এইরূপ নিত্য নিত্য নব নব শাকপত্র সংগ্রহের ফলে সৈন্যগণ স্কার্ভিপীড়া হইতে আরোগ্য লাভ করিতে লাগিল। তখন চতুর্দ্দিকে এমনভাবে শত্রুর গুলিবর্ষণ চলিতেছিল যে, যে কোনও মুহূর্ত্তে রণদার জীবনলীলার অবসান হইতে পারিত, কিন্তু তিনি সেবা-ধর্ম্মরূপ অভেদ্যবর্ম্মে আচ্ছাদিত হইয়া কর্ম্মক্ষেত্রে অবতীর্ণ হইয়াছিলেন, কাজেই বিপন্নিবারক মধুসূদন স্বয়ং তাঁহাকে রক্ষা করিয়াছেন।

বাগদাদে অবস্থান-কালে একদিন সহসা অস্ত্রাগার প্রজ্বলিত হইয়া উঠিল। বিস্ফোরক পদার্থসমূহ বিদারণের ভীষণ শব্দে দিঙ্মণ্ডল কম্পিত হইল, ধূমপটলে গগন সমাচ্ছন্ন করিয়া সহস্রজিহ্ব অগ্নিদেব যেন সর্ব্বগ্রাসে উদ্যত হইলেন। বঙ্গীয় স্বেচ্ছাসেবক দলের অনেকেই তৎকালে তাঁহাদের প্রয়োজনীয় দ্রব্যাদি ক্রয়াভিলাষে অদূরবর্ত্তী পণ্যশালায় গিয়াছিলেন। দূর হইতে বজ্রনির্ঘোষবৎ মুহুর্মুহুঃ ভীষণ গর্জ্জন শ্রবণ ও কৃষ্ণ ধূমজালে গগন আচ্ছন্ন দর্শন করিয়া তাঁহারা মনে করিয়াছিলেন, বুঝি অতর্কিতে শত্রুদল বাগদাদ আক্রমণ করিয়া গোলাবর্ষণ আরম্ভ করিয়াছে। তখন

আর্ত্ত-নিবাসে আগুন ধরিয়াছে ; চব্বিশ জন বঙ্গীয় শুশ্রূষাকারী সে সময় উক্ত আর্ত্তনিবাসে আহত বৃটিশ সৈন্যের পরিচর্য্যায় নিযুক্ত ছিলেন। বীর রণদাপ্রসাদ অগ্রপশ্চাৎ বিবেচনা না করিয়া সেই অগ্নি-কবলিত আর্ত্ত-নিবাসের দিকে ধাবিত হইলেন। তখন তুর্কীয় ফায়ার ব্রিগেড অগ্নিনির্ব্বাপণে যথাসাধ্য চেষ্টা করিতেছিল সত্য, কিন্তু অগ্নি-বেগ উত্তরোত্তর বর্দ্ধিত হইতেছিল। অগ্নিনির্ব্বাণ অসম্ভব ভাবিয়া ফায়ার ব্রিগেড অবশেষে হতোদ্যম হইয়া ভগ্নমনে প্রস্থান করিল। রণদাপ্রসাদ জানিতেন, ত্রিশজন সৈনিক এরূপভাবে আহত হইয়া আর্ত্তনিবাসে শায়িত ছিল যে, অপরের সাহায্য ব্যতীত তাহাদের নিষ্ক্রমণ সম্পূর্ণ অসম্ভব। রণদাপ্রসাদকে উৎকণ্ঠিত দেখিয়া কাপ্তেন কিং বলিলেন, "অত উদ্বিগ্ন হইবার কারণ নাই, আহত সৈনিকগণ নিরাপদে আর্ত্তনিবাস হইতে বহির্গত হইয়াছে।" রণদাপ্রসাদ কাপ্তেনের ভ্রম বুঝিতে পারিয়া কহিলেন, "না সাহেব, তুমি ভুল বুঝিয়াছ, ত্রিশজন সৈনিক এরূপভাবে আহত যে, তাহাদের বহির্গমন অসম্ভব, নিশ্চই তাহারা ঐ অগ্নিকবলিত শিবিরাভ্যন্তরে রহিয়াছে, আমাকে আদেশ প্রদান কর, আমি ঐ আর্ত্তনিবাসে প্রবেশ করিয়া হতভাগ্যদিগকে উদ্ধার করি।" যদিও কিং জানিতেন যে, ঐ ভীষণ অগ্নির গ্রাস হইতে কিছু রক্ষা করিতে অগ্রসর হওয়া মৃত্যুকে বরণ করা ব্যতীত আর কিছুই নহে, তথাপি তিনি রণদাপ্রসাদের ঐকান্তিক আগ্রহ উপেক্ষা করিতে না পারিয়া তাহাতে সম্মতি জ্ঞাপন করিলেন। রণদাপ্রসাদ তৎক্ষণাৎ সেই অগ্নি-সমুদ্রে প্রবেশ করিয়া আর্ত্তনিবাস হইতে আহত সৈন্যদিগকে বাহিরে

লইয়া আসিতে লাগিলেন, কাপ্তেন কিংও তাঁহার অনুগমন করিলেন। যখন প্রায় বিংশতি সংখ্যক আহত সৈনিক সেই মৃত্যু-গ্রাস হইতে রক্ষা পাইল, তখন অন্যান্য বঙ্গীয় স্বেচ্ছাসেবকগণ আসিয়া উপস্থিত হইলেন, তাঁহাদের সমবেত চেষ্টায় অবশিষ্ট আহত সৈন্যগণ অগ্নিগ্রাস হইতে রক্ষা পাইয়া নিরাপদ স্থলে নীত হইল। একমাত্র বীর রণদাপ্রসাদের উদ্যোগ, সাহস ও বীরত্বের জন্যই অত গুলি মানবসন্তান শোচনীয় অকাল মৃত্যু-গ্রাস হইতে রক্ষা পাইল। রণদাপ্রসাদের এ বীরত্ব একজন সমর-বিজয়ী সেনাপতির বীরত্বের অপেক্ষা কম শ্লাঘার বিষয় নহে। এই বীরত্ব কাহিনী আমাদের জাতীয় ইতিহাসে স্বর্ণাক্ষরে লিখিত থাকিবার উপযুক্ত। রণদাপ্রসাদের কর্ত্তব্য-পালনে মেসোপটেমিয়ার উচ্চ সামরিক কর্ম্মচারিবর্গ এতই সন্তোষলাভ করিয়াছিলেন যে, তাঁহারা ডাক্তার সুরেশপ্রসাদ সর্ব্বাধিকারী মহাশয়কে লিখিয়াছিলেন,—"বঙ্গদেশে যদি আরও রণদাপ্রসাদের ন্যায় বীর যুবক থাকেন তবে তাঁহারা তাঁহাদিগকে সাদরে ও সানন্দে গ্রহণ করিবেন।"

রণদাপ্রসাদ স্বয়ং লিখিয়াছেন—" * * * টেসিফোণের যুদ্ধে ফণিভূষণ ঘোষ, শিশির সর্ব্বাধিকারী এবং আমি হাবিলদার চম্পটীর নেতৃত্বাধীনে সৈন্যদলের পশ্চাতে ছিলাম। আমাদের কূটে গমন এবং অবরোধকাহিনী সকলেই অবগত আছেন। যাহাতে খাদ্যসামগ্রী নিঃশেষ না হয় তজ্জন্য প্রথম হইতেই সাবধানতা অবলম্বন পূর্ব্বক আমাদের প্রাত্যহিক আহারের পরিমাণ অর্দ্ধেক করা হইয়াছিল। কয়েক দিন সেই ভাবেই অতিবাহিত হইল। আমরা অবরুদ্ধ অবস্থায় দিন কাটাইতে লাগিলাম। যতই দিন

যাইতে লাগিল, আহার্য্যের পরিমাণও ততই হ্রাস পাইতে লাগিল। আমরা যেদিন বিপক্ষের হস্তে আত্মসমর্পণ করিলাম, তাহার ১০।১২ দিন পূর্ব্ব হইতেই আমাদের প্রত্যেকের জন্য দুই আউন্স আটা, দুই আউন্স তৈল, বার আউন্স অশ্বমাংস এবং দুই আউন্স ডাইল প্রদত্ত হইতেছিল। শত্রু-হস্তে বন্দী হইবার এক পক্ষ পূর্ব্বে চারিখানি বিমান-পোতে আটা, টিন-বদ্ধ মাংস, চকোলেট, স্যাকারিণ ইত্যাদি আসিয়া পৌছিয়াছিল। প্রত্যেকখানিতে মাত্র ৭ মণ করিয়া রসদ আসিয়াছিল, কিন্তু তাহা সাগরে বারিবিন্দুবৎ। * * * *”

রণদাপ্রসাদের সার্ভিস বহিতে ক্যাপ্টেন এইচ্, এফ্, কিং লিখিয়াছেন :—

বাগ্দাদ, ১৬ই জুন,

১৯১৬।

আর, পি, সাহা আমার অধীনে প্রথমে কুটে, পরে ৫৭ নং ভারতীয় ষ্টেসনারী হস্পিটালে এবং শেষে বাগ্দাদে ছয় মাস কার্য্য করিয়াছিলেন। বাগ্দাদে তাঁহাকে বন্দী-অবস্থায় থাকিতে হইয়াছিল। তিনি যে কেবল পরম উৎসাহে শ্রমসাধ্য কর্ম্মসাধন করিয়াছেন, তাহা নহে ; অস্ত্রোপচারের পর ক্ষতস্থান বন্ধন, পীড়িত ব্যক্তিগণের অবস্থা পর্য্যবেক্ষণ প্রভৃতি বিষয়ও বিশেষরূপে শিক্ষা করিয়াছেন। তাঁহার উপর আমার এমনই বিশ্বাস ছিল যে, আর্ত্তনিবাসে কার্য্য করিতে করিতে যখন আমার ক্লান্তি বোধ হইত, তখন বঙ্গীয় স্বেচ্ছাসেবকদল এবং রণদার মত কয়েক জনের

